হয়ে ঘর ছেড়েছে। কে জানে, রাজ্যশ্রী হয়তো তার স্বামীর সেই বন্ধুর আশ্রয়েই গিয়ে থাকবে।

ব্যাঘ্রকেতুর একজন অনুচর সঙ্গে নিয়ে হর্ষদেব ঘোড়া ছুটিয়ে দিলেন দিবাকরের আশ্রমের দিকে।

কিন্তু দিবাকরেব আশ্রমে গিয়ে দেখেন—কোথায় রাজ্যশ্রী!

হর্ষদেব তাঁকে জিজ্ঞেস করলেন, 'আমার ইষ্টবন্ধুজন সবাই মারা গেছে—ছিল মাত্র একটি বোন। সে এই বনে এসে আশ্রয় নিয়েছে শুনে তাকে আমি খুঁজছি। তার কোনও খবর কি আপনি পেয়েছেন?'

দিবাকর বললেন, 'এমন কোনও খবর তো পাইনি।'

হর্ষদেব হতাশ হয়ে বসে পড়লেন আশ্রমের আঙিনায়।

এমন সময় ছুটতে ছুটতে এল একজন মধ্যবয়সী ভিক্ষু। দিবাকর মিত্রকে বললে, "ভদন্ত, রক্ষা করুন! একটি মেয়ে শোকে দুঃখে অধীর হয়ে আগুনে পুড়ে মরতে যাচ্ছেন। মনে হয়—কোনও দিন রূপবতী ছিলেন এই কন্যা'—

কেঁপে উঠল শ্রীহর্ষের বুক। অধীর আগ্রহে বললেন, 'কোথায় সেই কন্যা? কোথায়—কেমন ভাবে দেখলেন তাকে?'

ভিক্ষু বললেন, 'সকালে প্রভাত-বন্দনা সেরে আমি যাচ্ছিলাম গিরিনদীর তীরে তীরে। হঠাৎ এক বন্য লতার কুঞ্জে শুনতে পেলাম কান্নার রোল। গিয়ে দেখলাম কতকগুলি মেয়েকে। তাদের দুর্দশা বলে শেষ করা যায় না। পাথরে হোঁচট খেয়ে কারুর আঙুল কেটে রক্ত ঝরছে, কারুর গোড়ালিতে শর ফুটে ফুলে উঠেছে—যন্ত্রণায় ছটফট করছে, কারুর বা পায়ে শোথ—ফুলে উঠেছে সারা পা। বনের কাঁটা গাছে বহুমূল্য বসন ছিঁড়ে কুটি কুটি। এদের মধ্যে দেখতে পেলাম এক রমণী-লক্ষ্মীকে। তিনি বসে আছেন স্থির হয়ে। তিনিই আগুনে পুড়ে মরবার জন্য দৃঢ় প্রতিজ্ঞা করেছেন। অন্য মেয়েরা তাঁর পায়ে পড়ে কাঁদছেন।'

শ্রীহর্ষ উদ্বিগ্ন হয়ে বললেন, 'আমাকে তাড়াতাড়ি নিয়ে চলুন সেখানে। নিশ্চয়ই সে রাজ্যশ্রী। জানিনে—এতক্ষণ সে বেঁচে আছে কি না।'

ভিক্ষু পথ দেখিয়ে নিয়ে চলল হর্ষদেবকে। হর্ষদেব ছুটলেন তাঁর পেছনে পেছনে।

সেই লতাকুঞ্জের কাছাকাছি এসে শোনা গেল কান্নার শব্দ আর নানা কণ্ঠের কাতরোক্তি! কোনও নারী যেন চীৎকার করে বললে, 'হে বায়ু, তুমি আমার ভাই। এই দেবীদাহের খবর ঝড়ের বেগে নিয়ে যাও তুমি শ্রীহর্ষের কাছে।'

কেউবা করুণ কণ্ঠে বলছে, 'হে অরণ্যভূমি, হর্ষদেবকে বল আমাদের কথা।'

ওদিকে রাজ্যশ্রী তখন চিতায় আত্মবিসর্জনের জন্য তৈরী হয়েছেন। কিন্তু দুঃখের সঙ্গিনীরা তাঁর—তাঁকে একা যেতে দেবে না। তাই তারাও তৈরী হয়েছে মরবার জন্য। কেউ তৈরী করেছে লতার ফাঁস, কেউ প্রস্তুত চিতায় ঝাঁপিয়ে পড়বার জন্য!

রাজ্যশ্রী তাদের বললেন, 'কাঁদিস কেন—এবার তো দূরের যাত্রা। আগুন জ্বালা, আগুন জ্বালা। ফুল নিয়ে আয়—কুরুবকের কুঁড়ি দিয়ে চিতা সাজিয়ে দে। শেষ আলিঙ্গন দে তোরা—সব দোষ আমার ভুলে যাস। আমার জন্য অনেক কষ্ট করেছিস তোরা।'

সখীদের কান্নার রোল উঠল। চিতার সামনে গিয়ে দাঁড়ালেন রাজ্যশ্রী।

দাউ দাউ করে জ্বলে উঠেছে আগুনের শিখা। সেই আগুনের শিখা ও ধোঁয়া দেখে পাগলের মত ছুটলেন শ্রীহর্ষ। আগুনে ঝাঁপ দেওয়ার আগের মুহূর্তে গিয়ে ধরে ফেললেন রাজ্যশ্রীর হাত। বুকভাঙা ডাক বেরিয়ে এল তাঁর কণ্ঠ থেকে—'রাজ্যশ্রী!'

সেই হাতের স্পর্শ, স্নেহ কণ্ঠের ডাক!—রাজ্যশ্রী মূর্ছিতা হয়ে পড়লেন। সেই মূর্ছার মধ্যেও তাঁর মনে হল—তিনি কি স্বপ্ন

দেখছেন? নইলে মৃত্যুর মুহূর্তে কোথা থেকে এল সেই অমৃতের মত হাতের স্পর্শ, কোথা থেকে শুনলেন সেই চিরনির্ভর কণ্ঠস্বর!

হর্ষদেব আবার ডাকলেন আস্তে আস্তে—'রাজ্যশ্রী!'



ধীরে ধীরে মূর্ছা ভেঙে তাকালেন রাজ্যশ্রী। দেখতে পেলেন বহু দুঃখ, বহু শোকের পরে—শান্তির আধার তাঁর চিরনমস্য—চির করুণার বিগ্রহ—স্নেহের মূর্ত প্রতীক অগ্রজ শ্রীহর্ষকে।

॥ বাণভট্ট রচিত 'হর্ষচরিত' থেকে ॥



# রাজবাহনের পাতাল অভিযান

সে অনেককাল আগেকার কথা। মগধ দেশে পুষ্পপুরী নামে এক নগর ছিল। একদা সেই পুষ্পপুরীর রাজকুমার রাজবাহন মন্ত্রিপুত্রদের সঙ্গে দিগ্বিজয়ে যাত্রা করলেন।

তাঁরা নানা দেশ পার হয়ে এসে ঢুকলেন বিন্ধ্যারণ্যে। এই অরণ্যের ভেতর দিয়ে যেতে যেতে তাঁরা বনবাসী একটি অদ্ভুত লোককে দেখতে পেলেন। দেখতে তাকে ব্যাধের মত—খুব শক্ত জোয়ান চেহারা, শরীরের পেশীগুলি খুব কঠিন। গায়ের রং খুব কালো। শরীরে তার অনেক অস্ত্রাঘাতের চিহ্ন। কিন্তু গলায় ব্রাহ্মণের মত একটা পৈতা।

রাজকুমার রাজবাহন অবাক হয়ে লোকটিকে জিজ্ঞেস করলেন, 'তুমি কে? এই ঘোর বিন্ধ্যারণ্যে তুমি একা আছ কেন? গলায় তোমার পৈতা—দেখে মনে হচ্ছে তুমি ব্রাহ্মণ। আবার গায়ে তোমার শিকারী ব্যাধের মত অস্ত্রাঘাতের চিহ্ন!'

লোকটি রাজবাহনকে খুব খাতির যত্ন করে বসাল। তারপর বললে, 'এই বনে কিছু ব্রাহ্মণ আছে—যারা ব্রাহ্মণের মত ধ্যান সংযম তপস্যা কিছুই করে না। ম্লেচ্ছদের মত তাদের ব্যবহার। তারা লুটপাট করে, খুন করে, কোনও পাপে তাদের ভয় নেই। আমি সেই বংশেরই একজন। আমার নাম মাতঙ্গ।'

রাজবাহন বললেন, 'তোমার আত্মীয়রা কোথায় ? তুমি দেখি একা আছ !'

'সে অনেক কথা।' বলে মাতঙ্গ একটু চুপ করে রইল। তারপর একটা দীর্ঘনিশ্বাস ফেলে নিজের জীবন-কথা বলতে লাগল।

বললে, 'আমিও আমার হিংস্র আত্মীয়দের মত গ্রামের পয়সাওয়ালা লোকজনদের ধরে এনে এই বনে আটকে রাখতাম, তাদের সর্বস্ব অপহরণ করতাম। এমনি ভাবেই আমার দিন কেটে যাচ্ছিল—তারপর ঘটে গেল একদিন এক কাণ্ড।'

রাজবাহন উৎসুক হয়ে বললেন, 'কি হল ?'

মাতঙ্গ বললে, 'এই বনের ভেতর দিয়ে একদিন এক ব্রাহ্মণ যাচ্ছিলেন। আমার আত্মীয়বন্ধুরা তাঁকে দেখে মার-মার কবে তেড়ে গেল। আমার হঠাৎ মনে হল—সঙ্গিহীন এ গরীব ব্রাহ্মণকে মেরে কোনও লাভ নেই। তাই আমি সকলকে ডেকে বললাম—খবরদার, কেউ বামুনের গায়ে হাত দেবে না। ব্যস—সবাই আমার ওপর ক্ষেপে উঠল। কেউ কেউ ব্রাহ্মণের দিকেও তেড়ে গেল। আমি ব্রাহ্মণকে রক্ষা করতে লাগলাম। দেখতে দেখতে আত্মীয়-বন্ধুদের সঙ্গে আমার ঘোরতর লড়াই বেধে গেল। তারা তীর ছুঁড়তে লাগল—আমিও তীর ছুঁড়তে লাগলাম। কিন্তু আমি একা। তবু তারা হেরে পালাতে লাগল। আমার সর্বাঙ্গে তখন তীর বিঁধে আছে। আমি আর দাঁড়াতে পারলাম না। পড়ে গেলাম।'

রাজবাহন দম বন্ধ করে শুনছিলেন। বললেন, 'তারপর ?'

মাতঙ্গ বললে, 'তারপর আমি মরে গেলাম।'

রাজবাহন বললেন, 'সর্বনাশ! তা হলে তুমি আবার বাঁচলে কি করে ?'

মাতঙ্গ বললে, 'মরার পর যমপুরে গিয়ে দেখতে পেলাম যমের বিচার-সভা। চারদিকে ঘিরে আছে মস্ত মস্ত যমদূত। যমরাজার এক পাশে চিত্রগুপ্ত বসে আছেন খাতা খুলে। সে খাতায় লেখা

আছে সকলের পাপ পুণ্যের কথা। আমি যমকে গিয়ে প্রণাম করলাম।··

'আমাকে দেখে যম তাঁর মন্ত্রী চিত্রগুপ্তকে বললেন—দেখ দেখি মন্ত্রী, তোমার খাতায় ওর পাপ-পুণ্য কি লেখা আছে ?···

'চিত্রগুপ্ত খাতা দেখে কটমট করে আমার দিকে তাকিয়ে বললে—পাপ, শুধু পাপ। এ ঘোর পাপী।··

'যম হেসে বললেন—ঠিক। তবে ও আজ এক গরীব ব্রাহ্মণের জন্য অকালে প্রাণ দান করে এসেছে। আজ থেকে ওর পুণ্যকর্মে মতি হবে। ওকে একবার নরকের অত্যাচারগুলো দেখিয়ে আবার পৃথিবীতে পাঠিয়ে দাও।···

'যমের আদেশে চিত্রগুপ্ত আমাকে নরকের অত্যাচার দেখাতে নিয়ে গেল। কোথাও দেখলাম—কড়াইভরা ফুটন্ত তেলের মধ্যে পড়ে কতগুলো লোক ভাজা হচ্ছে, কোথাও কতগুলো লোককে পাথরকাটা বাটালি দিয়ে কাটা হচ্ছে, কোথাও কাকে ডাণ্ডা পিটানো হচ্ছে। চিত্রগুপ্ত আমাকে এই সব দেখিয়ে শেষকালে পৃথিবীর পথে ছেড়ে দিয়ে গেল।'

রাজবাহন বললেন, 'তারপর ?'

মাতঙ্গ বললে, 'তারপর পৃথিবীতে এসে প্রাণ পেয়ে আমি চোখ মেলে তাকালাম। দেখলাম—যে ব্রাহ্মণকে রক্ষা করতে গিয়ে আমি প্রাণ দিয়েছিলাম সেই ব্রাহ্মণ তখনও আমাকে সেবা শুশ্রূষা করছেন। যাই হোক, ব্রাহ্মণের সেবায় এবং আমার কয়েকটি বন্ধুর চেষ্টায় আমার গায়ের ঘাগুলো শুকিয়ে এল। আমি সুস্থ হয়ে উঠলাম। তখন ব্রাহ্মণ আমাকে নানা শাস্ত্র শিক্ষা দিলেন। সব শিক্ষা যখন শেষ হল তখন তিনি আমাকে শিবপূজোর একটি মন্ত্র দিয়ে কোথায় চলে গেলেন।'

রাজবাহন বললেন, 'তারপর ?'

মাতঙ্গ বললে, 'সেদিন থেকে আমি আমার পাপাচারী আত্মীয়-বন্ধুদের সংসর্গ ছেড়ে দিয়ে একা-একাই আছি। তা রাজকুমার, আপনি যখন এসেইছেন—তখন আপনাকে গোপনীয় কয়েকটা কথা বলতে চাই।'

তখন রাজবাহন ও মাতঙ্গ লোকজনের কাছ থেকে একটু দূরে সরে গেল।

রাজবাহন জিজ্ঞেস করলেন, 'কি বলতে চাও ?

মাতঙ্গ বললে, 'রাজকুমার, কাল রাত্রে শিব আমাকে স্বপ্নে দেখা দিয়েছিলেন। তিনি বললেন—মাতঙ্গ, দণ্ডকারণ্যের মধ্য দিয়ে একটি নদী চলে গেছে। ওই নদীর তীরে স্ফটিকের একটি শিবমূর্তি আছে। তার পেছনে পার্বতীর পায়ের ছাপ আঁকা একটা পাথর আছে। ওই পাথরের তলায় মস্ত বড় একটা গর্ত আছে। ওই গর্তে ঢুকলেই একটা পেতলের পাত পাবে—তাতে কতগুলো আদেশ-নির্দেশ লেখা আছে। সেই আদেশ-নির্দেশ মত কাজ করলে তুমি পাতালের রাজা হবে। শিব আরও বললেন—আজ অথবা কাল একজন রাজকুমার আসবেন, তিনি তোমাকে এ বিষয়ে সাহায্য করবেন।' এই বলে মাতঙ্গ রাজকুমারের দিকে চেয়ে রইল।

রাজবাহন বললেন, 'তা আমাকে কি করতে হবে ?'

মাতঙ্গ বললে, 'আমাকে সাহায্য করুন। আজ রাত দুপুরের সময় আপনি যদি আমার সঙ্গে আসেন।—'

রাজকুমার বললেন, 'আচ্ছা—আমি ঠিক আসব।'

রাত দুপুর হল। রাজকুমারের সাঙ্গোপাঙ্গ লোকলস্কর তখন ঘুমে ঘোর। ঘুম নেই শুধু রাজকুমার রাজবাহনের চোখে। রাত দুপুরের সময় রাজকুমার নিজের দল ছেড়ে চললেন মাতঙ্গের কাছে। কিছু দূরেই মাতঙ্গ অপেক্ষা করছিল। রাজকুমার আসতেই মাতঙ্গ তাঁকে নিয়ে আর এক গভীর বনে গিয়ে ঢুকল।

এদিকে সকাল বেলা রাজকুমারের বন্ধুরা দেখল—রাজকুমার নেই। কোথায় গেল রাজকুমার? তারা চারিদিকে লোকলস্কর পাঠিয়ে খোঁজাখুঁজি আরম্ভ করে দিলে।

বীরকুমার রাজবাহন তখন চলেছেন মাতঙ্গের সঙ্গে। দণ্ডকারণ্যের সেই নদীটি তারা খুঁজে বার করল—তারপর দেখতে পেল সেই শিবমূর্তি। মাতঙ্গের স্বপ্নের সঙ্গে সব মিলে গেল। শিবমূর্তির পেছনে দেখতে পেল পার্বতীর পায়ের দাগ-আঁকা পাথর। দু'জনে ধরাধরি করে সেই পাথরটা সরিয়ে ফেলতেই দেখা গেল একটা সুড়ঙ্গের মুখ। সুড়ঙ্গে ওরা ঢুকে পড়ল। সামনেই দেখতে পেল সেই তামার পাত—আদেশ-নির্দেশ লেখা পাতাল রাজ্যের অগাধ ধনরত্নের নিশানা।

মাতঙ্গ আর রাজবাহনের মুখ আনন্দে উজ্জ্বল হয়ে উঠল। সেই তামার পাতখানি হাতে নিয়ে ওরা সুড়ঙ্গ দিয়ে এগিয়ে চলল। আগে আগে চললেন কুমার রাজবাহন—হাতে খাপ খোলা তলোয়ার। কিছুদূর এসে পেয়ে গেল তারা পাতাল রাজ্যের সন্ধান।

মস্ত বড় নগর কিন্তু নীরব নির্জন। কোথাও জনমানবের চিহ্ন নেই। বড় বড় ঘর—কত তার ধনরত্ন মণিমানিক, কিন্তু কেউ নেই তাকে ভোগ করার।

কিছুদূর এসে তারা দেখতে পেল একটা মনোরম সরোবর। তাতে ফুটে আছে রাশি রাশি পদ্মফুল। সরোবরের জল যেন আর দেখা যায় না! ফুলের হাসিতে সব ছেয়ে গেছে!

সেই সরোবরের তীরে রাজবাহন হোমের আয়োজন করলেন যাতে মাতঙ্গের সব পাপ সব বাধা দূর হয়ে যায়। হোমের আগুন জ্বলে উঠল দাউ দাউ করে। মাতঙ্গ সরোবরে স্নান করে এসে শুদ্ধ

পবিত্র হয়ে ঝাঁপিয়ে পড়ল সেই আগুনের ভেতরে। রাজবাহন অবাক বিস্ময়ে চেয়ে রইলেন। মাতঙ্গ পুড়ে ছাই হয়ে গেল না—বরং বেরিয়ে এল আগুনের ভেতর থেকে অপূর্ব দেহকান্তি নিয়ে। কোথায় গেল তার কালো রং, কোথায় গেল তার দেহে অস্ত্রাঘাতের চিহ্ন আর কোথায় গেল তার ব্যাধের মত কর্কশ কদাকার চেহারা। সে যেন কোন দেশের সুন্দর এক রাজকুমার!



হোমের আগুন দেখে নীরব নির্জন সেই পাতালপুরী থেকে বেরিয়ে এল অপরূপ সুন্দরী এক রাজকুমারী—সঙ্গে অনেক তার

সখী। রাজকুমারী এগিয়ে এসে মাতঙ্গকে একটি অপরূপ রত্ন উপহার দিলে।

মাতঙ্গ জিজ্ঞেস করল, 'তুমি কে?'

রাজকুমারী বললে, 'আমি পাতালপুরীর অসুররাজের কন্যা। আমার নাম কালিন্দী।'

মাতঙ্গ বললে, 'তুমি কি চাও?'

রাজকুমারী কালিন্দী বললে, 'আমার বাবা ছিলেন খুব প্রতাপশালী। স্বর্গরাজ্য আক্রমণ করে তিনি সমস্ত দেবতাকে হারিয়ে দিয়েছিলেন। শেষকালে বিষ্ণুর হাতে তাঁর মৃত্যু হয়। তাঁর মৃত্যুর পর আমি যখন খুব কান্নাকাটি করছিলাম তখন এক তপস্বী আমায় সান্ত্বনা দিয়ে এই বর দিয়েছিলেন যে, একদিন সুন্দরকান্তি একজন মানুষ এসে তোমাকে বিয়ে করবেন এবং এই পাতাল রাজ্য তিনিই শাসন করবেন।'

রাজবাহন রাজকন্যাকে বললেন, 'সেই সুন্দরকান্তি মানুষ এই মাতঙ্গ। ইনিই তোমার স্বামী।' তারপর রাজকুমার রাজবাহন কালিন্দী আর মাতঙ্গের বিয়ের আয়োজন করলেন। কালিন্দীকে সাজাতে বসল সখীরা। সাজানো হল পাতালপুরীর রাজপ্রাসাদ—মণিমানিকের আলোয় ঝলমল করে উঠল চারদিক।

উৎসব আনন্দে কেটে গেল কয়েকদিন। তারপর রাজবাহনের মনে পড়ল বন্ধুদের কথা—যাদের তিনি বিন্ধ্যারণ্যে ছেড়ে এসেছেন। তাঁর মন উদ্বিগ্ন হয়ে উঠল। তাই একদিন তিনি আবার পৃথিবীর পথ ধরলেন। তাঁকে এগিয়ে দেওয়ার জন্য মাতঙ্গ চলল সঙ্গে সঙ্গে। সেই সুড়ঙ্গের মুখে এসে মাতঙ্গ রাজকুমারকে বিদায় দিল। যাওয়ার সময়ে মাতঙ্গ রাজবাহনকে উপহার দিল রাজকুমারী কালিন্দীর দেওয়া সেই অপূর্ব রত্নখানি।

মাতঙ্গ বললে, 'কালিন্দীর মুখে শুনেছি—অপূর্ব এ রত্নের গুণ। এটি সঙ্গে থাকলে মানুষের আর খিদেও পায় না, তেষ্টাও পায় না। আপনি অনেক দূর যাবেন—এই রত্নটি গ্রহণ করুন। আপনার ঋণে চিরকাল বাঁধা রইলাম।'

রাজবাহন একটু হেসে তাকে বিদায় জানিয়ে সেই রত্ন নিয়ে হাঁটতে লাগলেন আবার সেই সুদূর বিন্ধ্যারণ্যের দিকে—যেখানে তিনি তাঁর বন্ধুদের ছেড়ে এসেছেন।

॥ 'দশকুমার-চরিত' থেকে ॥





# সত্যরক্ষা

সে অনেক দিন আগের কথা—তখন ভূরিবসু এবং দেবরাত ছিলেন দুটি সহাধ্যায়ী—দু'জনের গলায় গলায় বন্ধুত্ব। বৌদ্ধ তাপসী কামন্দকীর সঙ্গে দু'জনে শিক্ষালাভ করতেন। সেই সময়ে দু'জন শপথ করেছিলেন, তাদের এ বন্ধুত্ব যেন কোনদিন না ভাঙে। দু'জনের ছেলেমেয়ের বিয়ে দিয়ে এ বন্ধুত্ব তাঁরা চিরকাল অটুট রাখবেন।

তারপর দু'জনেই হলেন জীবনে কীর্তিমান। দেবরাত হলেন বিদর্ভরাজ-মন্ত্রী, আর ভূরিবসু হলেন পদ্মাবতী নগরের রাজমন্ত্রী। দেবরাতের ছেলের নাম মাধব আর ভূরিবসুর মেয়ের নাম মালতী। যাই হোক, রাজমন্ত্রী হয়ে ছেলেবেলার শপথের কথা কেউ ভুললেন না। বৌদ্ধ তাপসী কামন্দকীও জানতেন দু'জনের এই শপথের কথা।

ভগবতী কামন্দকী থাকতেন পদ্মাবতী নগরে। এই বৌদ্ধ ভিক্ষুণী সামান্য ভিক্ষান্নে জীবন নির্বাহ করেন—আর বাকী সময় কাটে তাঁর শিক্ষা উপদেশে। অনেক এঁর শিষ্য-শিষ্যা—রাজা থেকে রাজমন্ত্রী। নগরে থাকতেন অশেষ শ্রদ্ধার পাত্রী হয়ে। সেকালে এঁদের প্রতিপত্তি ছিল কম না। থাকতেন বটে সামান্য চীরবস্ত্র নিয়ে, কিন্তু ক্ষুদে কুঁড়ে থেকে রাজপ্রাসাদ—সর্বত্র ছিল অবাধ গতি, সর্বত্র এঁদের অশেষ প্রতিপত্তি। কেউ কেউ আবার তন্ত্রেমন্ত্রে সিদ্ধিলাভ করে উড়ে চলে যেতে পারতেন আকাশে—এক রাজ্য থেকে আর এক রাজ্যে।

বিদর্ভ-মন্ত্রী দেবরাত তাঁর ছেলে মাধবকে পাঠিয়ে দিলেন ভগবতী কামন্দকীর কাছে—শিক্ষা উপদেশ লাভের জন্য। মাধবও পদ্মাবতী নগরে এসে শিক্ষায় দীক্ষায়, শস্ত্রে শাস্ত্রে অদ্বিতীয় হয়ে উঠল।

এদিকে মন্ত্রিকন্যা মালতীও নানা কলাশাস্ত্রে হয়ে উঠল অদ্বিতীয়া। নাচ, গান, ছবি আঁকা—অমনটি এ রাজ্যে আর কেউ পারে না। গুণে গুণবতী, রূপে রূপবতী—তার কথা ছড়িয়ে পড়ল দিকে দিকে। সে কথা উঠল গিয়ে রাজার বন্ধু অমাত্যদের কানে।

এক অমাত্য—নাম তার নন্দন ; রাজার ভারি বন্ধু। একদিন রাজার কাছে গিয়ে প্রার্থনা করলেন মন্ত্রী-কন্যা মালতীকে। রাজা শুনে আনন্দে আশীখানা। বললেন, 'আচ্ছা—আমি মালতীর বাবা ভূরিবসুকে বলব।'

রাজার বলার আগেই কথাটা কাকপক্ষীর মুখে কোন রকমে শুনতে পেয়ে ভূরিবসু ছুটলেন ভগবতী কামন্দকীর কাছে। গিয়ে বললেন, 'মহাবিপদ, আমাকে রক্ষা করুন।'

ভগবতী কামন্দকী বললেন, 'কি ব্যাপার !'

মন্ত্রী ভূরিবসু বললেন, 'ছেলেবেলায় দেবরাতের কাছে আমার শপথের কথা আপনি জানেন।'

কামন্দকী বললেন, 'জানি। আর মাধবও তো এখানে আছে। এখন শুভদিন শুভক্ষণ দেখে ওদের বিয়ে দাও।'

ভূরিবসু বললেন, 'সে ভার আপনার ওপর দিলাম। অমাত্য নন্দন রাজার কাছে মালতীকে প্রার্থনা করেছে। এখন যদি আমার শপথ রক্ষা করতে যাই, তা হলে আমার ওপর এসে পড়বে রাজার কোপ। এ অবস্থায় আপনি যা হয় করুন।'

কামন্দকী বললেন, 'তথাস্তু। তোমাদের শপথ ভঙ্গ যাতে না হয়, তার ব্যবস্থা আমি করছি।'

মালতী আর মাধব—দু'জনেই ভগবতী কামন্দকীর নয়ন-পুত্তলি, স্নেহের আধার। রূপে গুণে দুটিই অতুল। ওদের মাঝখানে রাজার বন্ধু নন্দন এসে পড়ল—যেন বিধির অভিশাপ!

ভগবতী কামন্দকী ডাক দিলেন তাঁর শিষ্যাদের। বললেন, 'মালতী কোথায়? মাধব কোথায়?'

তাঁরা বললেন, 'রাজার বাগানে আজ বসন্তোৎসব—সেইখানে, জড়ো হয়েছে আজ সবাই। নিশ্চয়ই তারাও গেছে।'

বসন্তোৎসবের দিন—রাজ্যের নরনারী আজ আনন্দ উৎসবে মত্ত। ফুলের বনে ফুলের উৎসব—রাজ্য জুড়ে উড়ছে রাঙা ধুলোর ঝড়—আবির আর কুম্‌কুম্‌। প্রীতি ও বন্ধুত্বে আজ গা ভাসিয়ে দিয়েছে নগরের নরনারী। শানাই তান ধরেছে রাজার নহবৎখানায়। চারদিকে আনন্দ—চারদিকে হাসির হর্‌রা। সেই আনন্দে নেচে উঠছে রাজার হাতীশালের হাতী—তাদের গলার ঘণ্টাগুলো দুলে দুলে বাজছে—ঢং ঢং—ঢং ঢং। চারদিকে এত আনন্দের মধ্যে শুধু মাধব ও মালতীর ভাগ্য যেন বুনছে দুঃখের ষড়যন্ত্র-জাল।

রাজা সেদিন মন্ত্রী ভূরিবসুকে ডেকে বললেন, 'অমাত্য নন্দনের জন্য চাই তোমার কন্যাকে।'

ভূরিবসু আর কি বলবেন! রাজার আদেশ! কাচুমাচু হয়ে বললেন, 'মহারাজ নিজ কন্যার প্রভু।'

দেখতে দেখতে রটে গেল কথা। সবাই 'ছি ছি' করে গাল দিলে বুড়ো নন্দনকে আর নিন্দে করতে লাগল রাজার। কামন্দকী ছুটলেন মালতীর বাড়ি। গিয়ে শুনবেন আর কি, শুনলেন—মনের দুঃখে মালতী অজ্ঞান হয়ে পড়েছে।

তাপসী কামন্দকীর চোখেও জল এল। সোনার বরণ কন্যা যেন শুয়ে আছে ঝরা ফুলের মত। সখীরা কেউ বাতাস করছে

জলে ভেজানো ঠাণ্ডা কলাপাতায়, কেউ দিচ্ছে সুগন্ধি জলের ঝাপটা। কামন্দকী গিয়ে তার শিয়রে বসলেন। কতক্ষণ পরে জ্ঞান ফিরে এল মালতীর। জ্ঞান ফিরেই বুঝি চোখের সামনে ভেসে উঠল আবার বুড়ো নন্দনের মুখটা—ইয়া গোঁফ, ইয়া গালপাট্টা দাড়ি। ভয়ে মালতী চোখ বুজল।

কামন্দকী তাকে প্রবোধ দিয়ে বললেন, 'তোমায় কোনও ভয় নেই। তোমার বাবা খুব বুদ্ধিমানের মত কথাটি বলেছেন—বুঝে দেখ। তিনি বলেছেন—'মহারাজ নিজ কন্যার প্রভু।' এর এক মানে হল—'মহারাজ, মালতী আপনার নিজের কন্যার মত, আপনিই তার প্রভু।' আর একটি মানে হল—'মহারাজ, আপনি নিজের কন্যারই প্রভু—অন্যের নয়।' যাই হোক, ভূরিবসু এমন একটি কথা বলেছেন—যাতে রাজাকে স্পষ্ট করে কোনও কথা দেওয়া হয় নি। তুমি শান্ত হও।'

কিন্তু মন্ত্রী-কন্যার মনের ভয় তবু গেল না। সারা বাড়ি ভরে এখানে ঘোরে, ওখানে ঘোরে—মুখে হাসি নেই, চোখে দ্যুতি নেই।

এদিকে কামন্দকী এসে খোঁজ করতে পাঠালেন মাধবের। একজন শিষ্যা এসে খবর দিলে, 'সে অমাত্য নন্দনের বিয়ের খবর শুনে উদাসীনের মত ঘুরে বেড়াচ্ছে শ্মশানে শ্মশানে। তাকে কিছুতেই ফেরান গেল না।'

মাধব তখন মনের দুঃখে ঘুরে বেড়াচ্ছে শ্মশানে। বেশবাস ছিন্ন মলিন, মাথায় রাখতে শুরু করেছে জটা।

হা-হুতাশ করতে লাগল রাজ্যের লোক—আর গাল পাড়তে লাগল বুড়ো নন্দনকে, 'রাজার বন্ধু সেই কুচ্ছিত বুড়ো মরুক।' মালতী-মাধবের জন্য রাজ্যের লোকের দুঃখের শেষ নেই। ঘরে বাইরে দুঃখ, মনে বনে দুঃখ। দুঃখ সর্বত্র।

আনন্দ শুধু নন্দনের ঘরে। ঠিক হয়ে গেল বিয়ের শুভদিন শুভক্ষণ। এল কনের আভরণ—বরের আভরণ। ঘরের সামনে বসল মঙ্গল কলস।

দিন যত ঘনিয়ে আসে, মালতী তত মুষড়ে পড়ে—দিনে দিনে ক্ষীণ হতে থাকে যেন আকাশের চাঁদ!

তারপর একদিন বেজে উঠল সানাই ভোরের গগন ভরে।

ঠিক সেইদিন পদ্মাবতী রাজ্যে আকাশপথে এসে পৌঁছল এক কাপালিক—নাম তার অঘোর-ঘণ্টা; যেমন নাম—তেমন বিভীষিকা। লক্ষ্য তার নরবলি দিয়ে সিদ্ধিলাভ করা। সঙ্গে এল তার এক শিষ্যা—নাম কপালকুণ্ডলা। দু'জনে এসে নামল পদ্মাবতী রাজ্যের একধারে করালা দেবীর মন্দিরে। নরবলি পেলে দেবী ভারী খুশী। তাই অঘোর-ঘণ্টা ও কপালকুণ্ডলা এসেছে পুজো দিতে। অঘোর-ঘণ্টা কপালকুণ্ডলাকে আদেশ করলে, 'নরবলি দিয়ে দেবীর আজই পুজো দেব। নিখুঁত সুন্দরী একটি মেয়ে চাই—যেখানে পাও খুঁজে নিয়ে এস।'

'যে আজ্ঞা'।—ছুটল কপালকুণ্ডলা আকাশপথে।

করালা দেবীর মন্দির বনের ভেতরে, তারপর বিরাট এক মহাশ্মশান। তার পাশ দিয়ে বয়ে চলেছে ঝিরঝিরে এক নদী। চারদিকে ভূত প্রেত পিশাচ খলখল—কলকল করছে। নর-কঙ্কাল আর নরকপালের গড়াগড়ি—ছড়াছড়ি। অন্ধকার দেখে হুতোম প্যাঁচা ডেকে উঠল—ভুত্‌ভুতুম্।···মড়াকান্না কেঁদে উঠল শেয়ালের পাল। ঠাণ্ডা হাওয়ায় গায়ে লাগে যেন ছায়া-শরীরের নিশ্বাস। বহু দূরে দূরে ধিকি ধিকি জ্বলছে চিতা। চারদিক থম্‌থম্—খাঁ খাঁ। যেতে যেতে কপালকুণ্ডলা দেখতে পেল—ওরই মধ্য দিয়ে চলেছে এক সুদর্শন যুবক, মাথায় জটা—কোমরে বাঁধা তরোয়াল। ঘুরে বেড়াচ্ছে খ্যাপা উদাসীনের মত—আর হেঁকে হেঁকে যাচ্ছে, 'চাই—মানুষের

মাংস চাই? রোগে ছেঁচা নয়—অস্ত্রে কাটা নয়। খেয়ে যাও—কে খাবে।'

ভূত প্রেত পিশাচেরা কিন্তু কেউ তাকে খেতে আসছে না—ভয়ে সব পালাচ্ছে দিগ্বিদিকে। মনের দুঃখে যুবক চলেছে তো চলেছেই।

কপালকুণ্ডলার গতি সর্বত্র—অজানাও কিছু নেই। যুবককে সে চিনতে পারলে—এ হল সেই বিদর্ভ-রাজমন্ত্রী দেবরাতের পুত্র মাধব। কপালকুণ্ডলা একটুখানি দেখে চলে গেল নিজের কাজে—রাজপুরীর দিকে। যেমন করে হোক, একটি নিখুঁত সুন্দরী মেয়ে আজ চাই-ই চাই। উড়ে চলল আকাশপথে।

রাজপুরী ঢুঁড়ে খুঁজল ইতি-উতি, আতি-পাতি, ক্ষুণ্ণ মতি। নিখুঁত সুন্দরী কই! আকাশ গুটিয়ে চলে গেল সূর্যের আলোর পাট। এমন সময় ওই দেখ, এক প্রাসাদের ছাদের ওপরে পড়ে আছে যেন একগাছি শুকনো ফুলের মালা। শোকে দুঃখে মলিন—তবু অমন নিখুঁত সুন্দরী তো পদ্মাবতীতে একটিও নেই। সে আর কেউ নয়—মন্ত্রী-কন্যা মালতী। কাঁদতে কাঁদতে ঘুমিয়ে পড়েছে—চোখের কোণে জলের ধারা।

কপালকুণ্ডলা তাকে নিয়ে উড়ে চলল রাজ্যের শেষ সীমান্তে—সেই মহাশ্মশানের পার করালা দেবীর মন্দিরে। ঘুমন্ত মালতী কিছুই জানতে পারল না।

এদিকে বিয়ের লগ্ন এগিয়ে আসে—অমাত্য নন্দনের নহবৎখানায় শানাইয়ে লাগে মিলনের সুর। মালতীকে সাজাতে এসে সখীরা দেখে—মালতী নেই। পড়ে গেল খোঁজ-খোঁজ। কোথায় মালতী! কান্না উঠল ভূরিবসুর বাড়িতে। 'সাজ-সাজ' রব পড়ে গেল সেনাবাহিনীতে।

মন্ত্রী ভূরিবসু ছুটে এসে লুটিয়ে পড়লেন কামন্দকীর পায়ে। বললেন, 'রক্ষে করুন। মালতীকে খুঁজে পাচ্ছিনে।'

মালতী এখন কোথায়, জানবার জন্য যোগে বসলেন ভগবতী কামন্দকী।

মালতী তখন করালা দেবীর মন্দিরে। কোথায় গেল তার বিয়ের বাস—রাঙা বরণের অংশুক, আর কপালে চন্দনের পত্র-লেখা! কাপালিক তাকে তখন সাজিয়েছে বলির পশুর মত। কপালে দিয়েছে রক্তচন্দনের ফোঁটা, গলায় জবাফুলের মালা। মালতী চীৎকার করে কাঁদছে মাথা কুটে কুটে বাপমায়ের নাম ধরে।

কিন্তু কাপালিক আর কপালকুণ্ডলার হৃদয় গলে না।

দেবীর পূজোর পর অঘোর-ঘণ্টা হাতে নিল খাঁড়া। কপালকুণ্ডলা এসে মালতীকে বললে, 'এখন স্মরণ কর কন্যে তোমার প্রিয়জন—তারপর তোমার এ জীবন থেকে মুক্তি।'

মালতী ডাক পেড়ে কেঁদে উঠল, 'হায় পিতা, রাজার সন্তোষের জন্য যাকে তুমি উপহার দিতে যাচ্ছিলে—আজ সে চলল। ওগো স্নেহময়ী জননী, ভগবতী কামন্দকী, বিদায়। হে মাধব!'—মালতীর আর্তনাদে মহাশ্মশান যেন শিউরে উঠল।

আর শিউরে উঠল মহাশ্মশানের একজন আত্মভোলা উদাসীন যুবক—সে মাধব। অন্যমনে ঘুরতে ঘুরতে আর্তনাদ শুনে থমকে দাঁড়াল সে। তারপর ছুটল করালা দেবীর মন্দির লক্ষ্য করে। কাছে এসে দেখলে—অঘোর-ঘণ্টা আর কপালকুণ্ডলা তখন মালতীকে বধ করতে উদ্যত।

সঙ্গে সঙ্গে মাধব কোষমুক্ত তরোয়াল নিয়ে দাঁড়াল গিয়ে অঘোর-ঘণ্টার সামনে। বললে, 'আরে অধম কাপালিক—তিষ্ঠ।'

মালতী আর্তনাদ করে বললে, 'মাধব, আমাকে রক্ষা কর, রক্ষা কর।'

অঘোর-ঘণ্টা ক্রুদ্ধ হয়ে বললে, 'আঃ, কে এই পাপ এসে আবার বাধা দিলে!'

কপালকুণ্ডলা বললে, 'বিদর্ভ-রাজমন্ত্রী দেবরাতের পুত্র মাধব। এই মালতী ওর বাগদত্তা বধূ।'

অঘোর-ঘণ্টা বললে, 'বটে! আয় তবে তোকেই আগে বলি দি'।'



মাধব তরোয়াল তুলে বললে, 'আয়, কে কাকে বলি দেয়—পাপিষ্ঠ দুরাত্মা।'

কপালকুণ্ডলা বলে উঠল, 'গুরুদেব, সতর্ক হয়ে তাড়াতাড়ি এ দুরাত্মাকে বধ করুন। কারণ, এ মস্ত বড় যোদ্ধা।'

তারপর লেগে গেল ভীষণ লড়াই। অঙ্গে অঙ্গে পড়ছে ভীষণ আঘাত। দীর্ঘকায় ভীষণমূর্তি অঘোর-ঘণ্টা, তার কাছে মাধব যেন বালক। দেহে তার পড়ছে ভীষণ খড়্গের আঘাত। কি জানি, মাধব হয়তো নিহত হবে। ভয়ে মালতী আর দেখতে পারল না। চোখে হাত ঢাকা দিয়ে আর্তনাদ করে কেঁদে উঠল, 'ফিরে যাও মন্ত্রিপুত্র—এ হতভাগিনীকে রেখে বরং ফিরে যাও। ওই রাক্ষসের কাছ থেকে পালাও তুমি!'

মাধব বললে, 'ওকে এখুনি বধ করছি।'

চলতে লাগল ঘোরতর লড়াই। এমন সময় শোনা গেল অদূরে সৈন্যকোলাহল। তাদের মধ্যে কে একজন হেঁকে বলে উঠল, 'ভগবতী কামন্দকী বলেছেন—ঘিরে ফেল করালা দেবীর মন্দির। এ নির্ঘাৎ কাপালিকের কাজ।'

কপালকুণ্ডলা রাগে দাঁত কড়মড় করে বললে, 'গুরুদেব, আমরা অবরুদ্ধ হয়ে গেলাম।'

অঘোর-ঘণ্টা বললে, 'ভয় নেই—আগে একে বধ করি। ও সামান্য মানুষের অবরোধ আমাদের কি করতে পারে!'

কিন্তু পরের মুহূর্তে বধ সে নিজেই হয়ে গেল। ইতিমধ্যে এসে পড়ল সৈন্য-সামন্ত। সামনে কামন্দকী। কপালকুণ্ডলা তাড়াতাড়ি আড়ালে লুকিয়ে গেল। মালতী ছুটে গিয়ে ভগবতী কামন্দকীর বুকে মুখ লুকাল।

কামন্দকী মাধবকে বললেন, 'মাধব, আজ তুমি একে রক্ষা করেছ। এস আজ প্রাণভরে তোমাকে আশীর্বাদ করি। এস—আমার সঙ্গে এস।'

ভগবতী কামন্দকীর স্নেহের ডাক আজ উপেক্ষা করতে পারল না মাধব। মহাশ্মশান বাস ছেড়ে বহুদিন পরে আবার সে ফিরে চলল রাজপুরীর দিকে।

আর কপালকুণ্ডলা আড়াল থেকে বেরিয়ে এসে তার গুরুদেবের মৃতদেহের দিকে তাকিয়ে শপথ করলে, 'গুরুদেব, এ পাপের শাস্তি হতভাগা মাধবকে আমি দেবই দেব।'

ওদিকে মাধবকে মালতীর সঙ্গে ফিরিয়ে নিয়ে চললেন ভগবতী কামন্দকী। মাধবের বন্ধু অনুচরেরা মাধবকে মহাশ্মশান থেকে ফিরতে দেখে রাজপথ মুখরিত করে আনন্দে কোলাহল করতে লাগল। ভূরিবসুর বাড়িতেও পড়ে গেল সাড়া।

ভগবতী কামন্দকী আদেশ করলেন, 'সমস্ত বিঘ্ন বিনাশের জন্য আগে চল নগর-দেবতার মন্দিরে। মালতী আর মাধবকে আজ ফিরে পেয়েছি—এ আমার ভাগ্য।'

মাত্র কয়েকজন শিষ্যাকে কাছে রেখে কামন্দকী সকলকে চলে যেতে বললেন। মন্দিরে এসে দেবতা সাক্ষী করে ভগবতী কামন্দকী মালতীকে সমর্পণ করলেন মাধবের হাতে। বললেন, 'মাধব, যাকে তুমি আজ মৃত্যুর হাত থেকে রক্ষা করেছ, তাকে চিরজীবনের জন্য রক্ষা কর। আশীর্বাদ করি তোমরা সুখী হও। আজ থেকে শুরু হোক তোমাদের দ্বিতীয় জীবন।'

ভগবতী কামন্দকী ওদের আশীর্বাদ কর চলে গেলেন।

কিন্তু কোথায় মালতীর সুখ, কোথায় মাধবের আনন্দ। ওদিকে রাজার অমাত্য নন্দন উঠল ক্ষেপে। মাধবের অনুচরেরা রাজপথে আনন্দে ঘুরে বেড়াচ্ছিল—নন্দন তার সৈন্য সামন্ত নিয়ে তাদের আক্রমণ করল। খবর এসে পৌঁছল নগর-দেবতার মন্দিরে—বীর মাধবের কাছে।

সঙ্গে সঙ্গে টগবগ করে উঠল বীরের বুকের রক্ত। মাধব ছুটল বন্ধুদের সাহায্যে। মন্দিরে একা পড়ে রইল মালতী। ভয়ে ভাবনায় তার মুখ শুকনো—নাচতে লাগল ডান চোখ। অমঙ্গলের ভয়ে মালতী চেয়ে রইল মাধব যে দিকে গেছে।

এমন সময় মন্দিরে তাকে একা দেখে ভয়ঙ্কর মূর্তিতে এসে দাঁড়াল কপালকুণ্ডলা। মালতী ভয়ে ছুটে পালাতে গেল—সামনে পথ ঘিরে দাঁড়াল কপালকুণ্ডলা—বললে, 'এবার রক্ষা করুক তোর মাধব। পড়েছিস এবার আমার হাতে—এখন তোকে শ্রীপর্বতে নিয়ে গিয়ে টুকরো টুকরো করে কেটে, দগ্ধে দগ্ধে মেরে প্রতিশোধ নেব।'

মালতী আর্তনাদ করে উঠল, 'ভগবতী কামন্দকী! হায় মাধব—রক্ষা কর!'

কপালকুণ্ডলা মালতীকে নিয়ে শূন্যপথে উড়ে চলল।

মাধব তখন অনুচরদেব নিয়ে যুদ্ধে মত্ত। রাজসৈন্যদের হাত থেকে অস্ত্র-শস্ত্র কেড়ে নিয়ে যুদ্ধ করতে লাগল ওরা। দেখতে দেখতে রাজপথ ভবে গেল মৃত সৈনিকের দেহে। প্রাসাদের ওপর থেকে বাজা অবাক হয়ে ওদেব বিক্রম দেখছিলেন। বিশেব করে চোখ ছিল তাঁব এক যুবক যোদ্ধার ওপরে—যে একাই প্রায় দেখতে দেখতে সমস্ত সৈন্য নির্মূল কবে ফেললে। অন্ধকাবে চোখের লক্ষ্য তার কী একাগ্র, হাতের তরবারি কী ক্ষিপ্রগতি! সে যুবক আর কেউ নয়—বীব মাধব। রাজ-সেনা যখন হেরে চাবদিকে ছুটে পালাতে লাগল, তখন রাজা নেমে এলেন প্রাসাদের ওপর থেকে। সাদব অভ্যর্থনা জানিয়ে মাধব আর তার অনুচবদের নিয়ে গেলেন রাজপ্রাসাদে। মাধবকে জিজ্ঞেস করলেন, 'কে তুমি? কোথায় তোমার নিবাস? কে তোমার পিতা?'

ভগবতী কামন্দকীর এক শিষ্যা কাছে ছিলেন—তিনি পরিচয় দিলেন মাধবের।

সব শুনে রাজা ভূরিবসুকে বললেন, 'যথার্থ যোগ্য পাত্রের হাতেই তোমার মেয়ে অর্পিত হয়েছে। যাও, ওদের বিয়ের উৎসব কর।'

আবার শানাই বেজে উঠল মন্ত্রী ভূরিবসুর নহবৎখানায়।

কিন্তু হায়, কাকে নিয়ে হবে উৎসব। মাধব তার অনুচরদের নিয়ে ফিরে এসে দেখলে—মন্দির শূন্য। মন্ত্রী ভূরিবসু বরণের ডালা নিয়ে এসে দেখলেন—মালতী নেই, মাধব নেই। মাধব তার অনুচরদের নিয়ে মালতীকে খুঁজতে খুঁজতে কোথায় চলে গেছে—কেউ জানে না।

আবার মাধবের সেই উদাসীন বেশ, মলিন কান্তি। গিরি-অরণ্য-কান্তার খুঁজে খুঁজে ফেরে সে মালতীকে। কোথায় মালতী!

তার দুঃখে কাঁদেন ভগবতী কামন্দকী—তাঁর যোগ বল, পুণ্যফল, সব বুঝি ব্যর্থ হয়। কেঁদে ফেরে মাধবের অনুচরেরা, কাঁদে বনের পশুপাখি। বনস্পতি ছায়া মেলে দিয়ে গাছের ডালপালা নেড়ে নেড়ে স্বন স্বন করে বলে—'ওরে শোন্—শোন্!—'

সে ছায়ার কাঁপন দেখে মাধব ছুটে যায় পাগলের মত—কিন্তু হায়, ছায়ায় ছায়া মিলিয়ে যায়। একদিন সেই ছায়া দেখে ছুটতে গিয়ে সে মূর্ছিত হয়ে লুটিয়ে পড়ে বনের কোলে।

ওদিকে ভগবতী কামন্দকীর শিষ্যরা ছুটল দিকে দিকে।

দিনে দিনে দিন গেল—না পাওয়া গেল মালতীকে, না ফিরে এল মাধব।

মন্ত্রী ভূরিবসু একদিন চিতা জ্বালিয়ে তৈরী হলেন—আত্মবিসর্জন করবেন। পাশে দাঁড়ালেন তাঁর স্ত্রী। খবর শুনে ছুটে এলেন রাজা, ছুটে এল নন্দন। ভগবতী কামন্দকী এসে আগলে দাঁড়ালেন চিতা।

মন্ত্রীর চোখের জলে বুক ভেসে গেল। বললেন, 'আমায় মরতে দিন ভগবতী। মালতী-হারা হয়ে কিসের সুখে আর বাঁচব!'

ভগবতী কামন্দকী বললেন, 'যেখান থেকে হোক—মালতীকে পাওয়া যাবেই।'

মন্ত্রী ভূরিবসু প্রবোধ মানেন না।

এমন সময় শাঁ শাঁ করে আকাশ-পথে মালতী আর মাধবকে নিয়ে উড়ে এল ভগবতী কামন্দকীর এক শিষ্যা—নাম তার সৌদামিনী। এসে কামন্দকীকে গড় করে বললে, 'আপনার পুরাতন এক শিষ্যার প্রণাম গ্রহণ করুন ভগবতী।'

'সৌদামিনী!' কামন্দকী আনন্দে তাকে বুকে জড়িয়ে ধরে বললেন, 'কোথায় ছিলে তুমি! কোথায় পেলে মালতী আর মাধবকে?'

সৌদামিনী বললে, 'শ্রীপর্বতে আমি সাধনা করতাম। একদিন ওই পাহাড়ের এক গুহায় বুকফাটা কান্নার হাহাকার শুনে ছুটে গিয়ে দেখতে পেলাম মালতীকে, কাপালিক-শিষ্যা কপালকুণ্ডলা তাকে খণ্ড খণ্ড করে কেটে ফেলবার যোগাড় করছে। তার হাত থেকে তাকে তখন রক্ষা করি। তারপর খুঁজতে খুঁজতে মাধবকে একদিন কুড়িয়ে পেলাম এক বনের ছায়ায়—জ্ঞানহারা হয়ে পড়ে ছিল।'

মালতী ছুটে গিয়ে বাপেব বুকে মুখ লুকাল।

দেখতে দেখতে দুঃখের পদ্মাবতী নগরী ভরে উঠল আবার আনন্দ কলরবে। মন্ত্রী আব ভগবতী কামন্দকীর এক চোখে হাসি—এক চোখে জল। তাঁরা মালতী আর মাধবকে আশীর্বাদ কবে বললেন, 'এত দিনে সত্য রক্ষা হল।'

আবাব সেজে দাঁড়াল বরযাত্রীর হাতীর পাল—ঢং ঢং করে বেজে উঠল গলার ঘণ্টা, নহবৎখানায় আবার নতুন করে উঠল বিয়েব শানাইয়েব মধুব তান।

॥ ভবভূতি রচিত 'মালতী-মাধব' থেকে ॥



# আত্মোৎসর্গ

হিমালয় পর্বতের দুর্গম এক অঞ্চলে বিদ্যাধররা বসবাস করত। বিদ্যাধররা ছিল দেবতাদেরই স্বগোত্র।

এই বিদ্যাধরদের রাজা ছিলেন জীমূতকেতু। জীমূতকেতুব কোন ছেলেমেয়ে ছিল না—তাই তাঁর মনে বড় দুঃখ। তাঁর এত ধনদৌলত রাজ্যশ্রী কে ভোগ করবে?

জীমূতকেতুর বাগানে ছিল একটি কল্পবৃক্ষ। এই কল্পবৃক্ষের কাছে যে যা চাইত তাই পেত। মনের দুঃখে জীমূতকেতু একদিন কল্পবৃক্ষের কাছে গিয়ে নিজের বেদনার কথা বললেন। রাজা বললেন, 'হে কল্পবৃক্ষ, একটি গুণবান পুত্র দিয়ে আমার দুঃখ দূর কর।'

কল্পবৃক্ষ বলল, 'রাজা, আপনার বিখ্যাত দানবীর দয়াশীল একটি ছেলে জন্মাবে—আপনি ভাববেন না।'

জীমূতকেতু খুশী হয়ে ঘরে ফিরলেন।

কল্পবৃক্ষের কথা মিথ্যা হবার নয়। রাজা জীমূতকেতুর একটি ছেলে হল—তার নাম রাখা হল জীমূতবাহন। সে যত বড় হতে লাগল ততই তার গুণরাশি চারিদিকে ছড়িয়ে পড়তে লাগল। তারপর একদিন জীমূতবাহন যুবরাজ পদে অভিষিক্ত হল। হল বটে, কিন্তু রাজকুমারের রাজ্যপাটে মন নাই। একদিন সে

জীমূতকেতুর কাছে গিয়ে বলল, 'বাবা, আমি এই কথাটা ভাল করে বুঝেছি যে, এ সংসারে সব কিছুই অসার। সার শুধু মহাত্মাদের খ্যাতি। সেই খ্যাতিই চিরকাল টিকে থাকে। তাই, পরের উপকার করে আমি যাতে যশ লাভ করতে পারি—তারই চেষ্টা করতে চাই।'

রাজকুমারের ঠিক মতলবটি বুঝতে না পেরে রাজা জীমূতকেতু তার মুখের দিকে চেয়ে রইলেন।

রাজকুমার বলল, 'আমাদের বাগানে একটা কল্পবৃক্ষ আছে—গরীবদের উপকারে তাকে যদি লাগাতে পারি তাতে আমাদের খ্যাতি চিরকাল টিকে থাকবে। আপনার অনুমতি পেলে আমি গরীবদের অভাব মোচনের চেষ্টা করি।'

জীমূতকেতু আনন্দিত হয়ে বললেন, 'চল—এক্ষুনি গিয়ে আমরা কল্পবৃক্ষের কাছে প্রার্থনা করি।'

রাজা আর রাজকুমার কল্পবৃক্ষের কাছে গিয়ে দাঁড়ালেন। জীমূতকেতু বললেন, 'হে কল্পবৃক্ষ, তুমি চিরকাল আমাদের কামনাই পূরণ করে এসেছ। নিজেদের জন্য আমরা আর কিছু চাই না, আজ থেকে তুমি গরীবদের যত অভাব আছে সব মিটিয়ে দাও। আজ থেকে তুমি গরীবদের।'

সেদিন থেকে কল্পবৃক্ষ অজস্র ধনরত্ন বর্ষণ করতে লাগল। এ পৃথিবীতে দরিদ্র আর কেউ রইল না। সকলের সকল অভাব মিটে গেল। জীমূতবাহনের খ্যাতি চারিদিকে ছড়িয়ে পড়ল।

কিন্তু বিদ্যাধরদের ভিতরে হিংসুকের অভাব ছিল না। জীমূতবাহনের জয়-জয়কার তাহাদের অসহ্য হল। কল্পবৃক্ষটি গরীবদের দান করে দিয়ে জীমূতবাহন নিশ্চয় হীনবল হয়ে পড়েছে—এই ভেবে একদিন তারা একযোগে জীমূতবাহনের রাজ্য আক্রমণ করল।

শত্রুপক্ষের এই অত্যাচারে জীমূতবাহন কিন্তু এতটুকু ভয় পেল না, এতটুকু বিচলিত হল না। বরঞ্চ জীমূতকেতুর কাছে গিয়ে বলল, 'বাবা আমাদের এই রাজ্যপাট চিরদিন থাকবে না। এ সবই অস্থায়ী, তাই এর জন্য মিছিমিছি যুদ্ধ করে রক্তপাত ঘটিয়ে লাভ কি! আত্মীয়রাই আজ আমার শত্রু। তাই আমি ভাবছি, ওদেরই হাতে এ রাজ্য দান করে আমি বনে চলে যাব।'

জীমূতকেতু তখন বৃদ্ধ। তাঁর বিষয়-বাসনা অনেক আগেই চুকে গেছে। এখন ছেলের কথা শুনে তিনি বললেন, 'তুমি যুবক, তোমার এখন ভোগের সময়। কিন্তু তুমিই যদি সব ছেড়ে চলে যেতে চাও তাহলে আমিই বা আব এখানে পড়ে থাকব কেন? আমাকেও তোমার সঙ্গে নাও।'

জীমূতবাহনের মা-ও বললেন, 'আমাকেও সঙ্গে নাও!'

জীমূতবাহন তখন বাপ-মাকে সঙ্গে নিয়ে মলয় পাহাড়ে চলে গেল। মলয় বাতাস সেখানে চন্দনের বনে চন্দনেব গন্ধ ছড়াচ্ছে, সব সময়ে ঝির ঝির কবে বইছে প্রাণ জুড়ানো ঠাণ্ডা হাওয়া। সেখানে এক আশ্রম তৈরি কবে জীমূতবাহন বাপ-মায়ের সঙ্গে সুখে কাল কাটাতে লাগল।

তারপব হঠাৎ একদিন একটা কাণ্ড ঘটে গেল। জীমূতবাহন একদিন পাহাড়ের এক প্রান্তে সমুদ্রের ধাবে বেড়াতে গিয়ে দেখল— একটি মেয়ে খুব কাঁদছে আর একটি যুবক তাহাকে নানাভাবে সান্ত্বনা দিচ্ছে। জীমূতবাহন তাদের কাছে গিয়ে জিজ্ঞেস করল, 'তোমরা কে? কি হয়েছে তোমাদেব?'

যুবকটি বলল, 'আমরা নাগবংশের। আমার নাম শঙ্খচূড়। আর যিনি কাঁদছেন উনি আমার মা।'

জীমূতবাহন জিজ্ঞাসা করল, 'কেন—উনি কাঁদছেন কেন?'

যুবক শঙ্খচূড় বলল, 'গোলমালটা শুরু হয়েছিল অনেককাল আগে।

কশ্যপ মুনির ছিল দুই স্ত্রী—বিনতা আর কদ্রু। তাঁদের দুজনের ঝগড়া থেকেই শুরু হল একটা বিশ্রী কাণ্ড।'

জীমূতবাহন মন দিয়ে শুনতে লাগল—শঙ্খচূড় বলে চলল সেই আদ্যিকালের ঘটনা।...

একদিন নাগ-মাতা কদ্রুর সঙ্গে গরুড়ের মা বিনতার সামান্য ব্যাপার নিয়ে গুরুতর কথা কাটাকাটি হয়ে গেল। বিনতা বললেন—সূর্যের ঘোড়ার রং সাদা। কদ্রু বললেন—না, কালো। দুই সতীনে ঝগড়া বেধে গেল। ঝগড়া শেষ হল এই বলে যে, যার কথা মিথ্যা হবে তাকে অপর জনের কাছে চিরকাল দাসীত্ব করতে হবে।



তারপর নাগ-মাতা কদ্রু একটা ষড়যন্ত্র করলেন। যাতে তাঁরই জয় হয় এইজন্য নিজের ছেলেদের তিনি গোপনে সূর্যের ঘোড়ার কাছে পাঠিয়ে দিলেন। তারা ছিল সবাই বিষাক্ত নাগ। তারা

গিয়ে সূর্যের সাদা সাদা ঘোড়াগুলোকে চারিদিক ঘিরে ধরে ফোঁস ফোঁস করতে লাগল। তাদের বিষাক্ত নিশ্বাসে সূর্যের ঘোড়ার রং কালো হয়ে গেল। নাগ-মাতা কদ্রুর জয় হল। গরুড়ের মা বিনতা হলেন তাঁর দাসী।

এর কিছুদিন পরে গরুড় কদ্রুর কাছে জানতে এল—কিসে তার মায়ের দাসীত্ব মোচন হবে। কদ্রুর ছেলেরা বলল, 'দেবতারা সমুদ্র মন্থন করে অমৃত পেয়েছেন—যদি সেই অমৃত খেতে পাই তাহলে তোমার মায়ের মুক্তি।'

শুনে গরুড় চলল—যেখানে সমুদ্র মন্থন হচ্ছে সেখানে গিয়ে সে দেবতাদের সঙ্গে ঘোরতর লড়াই বাঁধিয়ে দিল। তার বীরত্ব দেখে বিষ্ণু খুশী হয়ে তাকে বর চাইতে বললেন। গরুড় বলল, 'এই বব দিন যাতে নাগেরা আজ থেকে আমার ভক্ষ্য হয়।'

বিষ্ণু বললেন, 'তাই হবে।'

আর ইন্দ্র তাঁকে অমৃতের কলসীটি দিয়ে বললেন, 'এই কলসীটি তুমি নাগদের কাছে নিয়ে গিয়ে কুশের ওপরে রাখবে—আমি যেমন করে পারি অমৃতের কলসী আবার উদ্ধার করে আনব।'

তারপর গরুড় অমৃতের কলসী নিয়ে হাজির হল নাগদের কাছে। ইন্দ্রের কথামত কলসীটি কুশগাছার ওপর রেখে গরুড় নাগদের বলল, 'আগে আমার মায়ের মুক্তি দাও তারপর অমৃত খাও।'

অমৃতের কলসী দেখে নাগেরা অধীর হয়ে উঠল। বিনতাকে তারা ছেড়ে দিল। তারপর শুদ্ধ পবিত্র হয়ে অমৃত খাবার জন্য সবাই নদীতে স্নান করতে নামল। সেই সুযোগে ইন্দ্র অমৃতের কলসীটি একেবারে স্বর্গে নিয়ে চলে গেলেন। নাগেরা স্নান করে এসে দেখে—কলসী তো নাই, পড়ে আছে শুধু কুশগাছা। অমৃতের লোভে সাগ্রহে তারা সেই কুশগাছাই চাটতে গেল—যদি অমৃত কিছুটা পাওয়া যায়। আর যেমনি চাটা অমনি কুশের ধারে জিভ চিরে দুখণ্ড। সেই দিন থেকে সাপের জিভ দ্বিখণ্ডিত হয়ে গেল।

কদ্রুর ছেলেরা এইভাবে জব্দ হল। এদিকে বিষ্ণুর বরে গরুড় পাতালে গিয়ে নাগবংশ ধ্বংস করতে লাগল। গোটা বংশটাই লোপ পায় দেখে নাগরাজ বাসুকি একদিন গরুড়কে সন্ধির জন্য ডাকলেন। বললেন, 'তোমাকে আর পাতালে আসতে হবে না। সমুদ্রের ধারে তোমার জন্য রোজ একজন করে নাগকে পাঠিয়ে। দেব।' সেদিন থেকে গরুড়ের জন্য নাগরাজ বাসুকি রোজ একটি করে নাগ পাঠিয়ে দেন।···

গল্প শেষ করে শঙ্খচূড় বলল, 'সেই থেকে এই নিয়ম আজও চলছে। আজ পড়েছে আমার পালা! তাই আমার মা কাঁদছেন।'

শঙ্খচূড়ের কথা শুনে জীমূতবাহন বিচলিত হল। বলল, 'সে কী! বাসুকি কি রকম রাজা হে? প্রজাদের প্রাণ নষ্ট করার আগে তিনি নিজের প্রাণ দিলেন না কেন? কশ্যপ মুনির ছেলে হয়ে গরুড়েরই বা এ কী রকম আচরণ! যাই হোক, শঙ্খচূড়—তোমার কোন ভয় নেই। আজ আমি নিজের দেহ দান করে তোমাকে বাঁচাব।'

শঙ্খচূড় বললে, 'দোহাই আপনার! আমি একজন সামান্য লোক। আমার জন্য আপনার মহামূল্য জীবন নষ্ট হওয়া উচিত নয়। তা ছাড়া, আমিও সত্য থেকে ভ্রষ্ট হতে চাই না। সত্য রক্ষার জন্য আজ পর্যন্ত বহু নাগ মারা গেছে—আমিও আজ মরব। আপনি বাধা দেবেন না।'

তারপর গরুড়ের আসার সময় হয়েছে বুঝতে পেরে শঙ্খচূড় তাড়াতাড়ি অদূরের এক শিব মন্দিরের দিকে শেষ প্রণাম করতে চলে গেল।

জীমূতবাহন এই সুযোগ ছাড়ল না। গরুড় যেখান থেকে রোজ নাগদের ছোঁ মেরে নিয়ে যায়—সেই পাহাড়ের উপরে গিয়ে সে দাঁড়িয়ে রইল। একটু পরেই পাখার ঝাপট মেরে উঠে এল পক্ষিরাজ গরুড় এবং জীমূতবাহনকেই নাগবংশের একজন মনে করে তাকে

ছোঁ-মেরে নিয়ে পাহাড়ের চূড়ার উপরে গিয়ে বসল। তারপর গরুড় তাকে ছিঁড়ে ছিঁড়ে খেতে লাগল। জীমূতবাহনের কিন্তু কোনও যন্ত্রণাবোধ নেই—মনে বরং আত্মদানের অপূর্ব আনন্দ। জীমূতবাহনের



এই অপূর্ব অপরূপ জীবন উৎসর্গ দেখে স্বর্গ থেকে দেবতারা পুষ্পবৃষ্টি করতে লাগলেন। তাই দেখে গরুড় খাওয়া ফেলে থমকে গেল ঃ কি ব্যাপার!

এদিকে শঙ্খচূড় শিব-মন্দিরে প্রণাম সেরে ফিরে এসে দেখল—যেখান থেকে গরুড় রোজ নাগদের ছোঁ-মেরে নিয়ে যায়, সেখানে আর একজনের রক্তের ধারা বয়ে যাচ্ছে। শঙ্খচূড় 'হায় হায়' করে উঠল। সে বুঝতে পারল—তার সামান্য জীবনের জন্য একজন মহাত্মার জীবন আজ শেষ হচ্ছে। শঙ্খচূড় ব্যস্ত হয়ে পক্ষিরাজ

গরুড়কে খুঁজতে লাগল। খুঁজতে খুঁজতে দেখতে পেল—গরুড় জীমূতবাহনকে খেতে খেতে থমকে বসে আছে। শঙ্খচূড় তখন দূর থেকে চীৎকার করে ডাক দিয়ে বলে উঠল, 'পক্ষিরাজ, ওঁকে খাবেন না। উনি নাগ-সন্তান নন। নাগ-সন্তান আমি। আমার নাম শঙ্খচূড়। আজ আমার পালা। আপনি আমাকেই খাবেন।'

গরুড় অবাক হয়ে জীমূতবাহনকে শুধোলে, 'ব্যাপার কী। আপনি কে—সত্যি করে বলুন ?'

জীমূতবাহন হেসে বললে, 'আমি সত্যিই নাগ-সন্তান—আমাকে খেয়ে শেষ করুন।'

শঙ্খচূড় চীৎকার করে বলে উঠল, 'না না—ওঁকে খাবেন না।'

গরুড় খাওয়া বন্ধ করে আবার শুধোলে, 'কে আপনি—বলুন।'

অগত্যা জীমূতবাহন বলল, 'আমি জীমূতবাহন।'

গরুড় চমকে উঠল। বলল, 'বিদ্যাধরদের সেই খ্যাতনামা ধর্মপ্রাণ রাজা!' গরুড় তারপর নিজেকে ধিক্কার দিতে দিতে বলল, 'হায় হায়, আমি আজ কি পাপ করলাম! একমাত্র আগুনে পুড়ে মরা ছাড়া এ পাপ থেকে আমার আর উদ্ধার নেই।' এই বলে পক্ষিরাজ গরুড় তখনই আগুনে পুড়ে মরবার জন্য তৈরী হল।

জীমূতবাহন বলল, 'পক্ষিরাজ, তোমার মরবার দরকার নেই। সত্যিই যদি তুমি তোমার পাপের জন্য অনুতপ্ত হয়ে থাক, তা হলে আজ থেকে আর নাগদের খেয়ো না। আর যদি পার, এতদিন যাদের খেয়েছ তাদের আবার জীবন দান কর। আমার কথা শোন। এই কাজ করলেই তুমি পাপ থেকে মুক্ত হবে।'

গরুড় জীমূতবাহনের কথা মেনে নিলে। মৃত নাগদের বাঁচাবার জন্য গরুড় স্বর্গে অমৃত আনতে ছুটল। অমৃত নিয়ে ফিরে আসবার সঙ্গে সঙ্গে বেজে উঠল স্বর্গের দুন্দুভি। জীমূতবাহনের ক্ষতবিক্ষত দেহে অমৃত ছিটিয়ে দিতেই তার শরীর আবার আগের মত সুন্দর

হয়ে উঠল। তারপর গরুড় নাগদের কঙ্কালের উপর অমৃত ছিটিয়ে দিল—সঙ্গে সঙ্গে তারাও বেঁচে উঠল।

জীমূতবাহনের কীর্তি-কথা দেখতে দেখতে চারিদিকে ছড়িয়ে পড়ল। তখন চারদিক থেকে তাকে দেখবার জন্য সকলে ছুটে এল। এমন কি তার আত্মীয় শত্রুরাও আজ বাদ পড়ল না—জীমূতবাহনের অপহৃত রাজ্য তারা আবার জীমূতবাহনকে ফিরিয়ে দিল, সমস্ত বিদ্যাধর আজ মাথা নত করে মহাত্মা জীমূতবাহনের বশ্যতা স্বীকার করে নিল।

।। 'কথাসরিৎসাগর' থেকে ।।





# রত্নদত্তের সুমতি

সে অনেক—দিন আগে। তক্ষশিলা নগরে কলিঙ্গ দত্ত নামে একজন রাজা তখন রাজত্ব করতেন।

রাজার ছিল জৈনধর্মে খুব বিশ্বাস। এই ধর্ম গ্রহণ করার জন্য প্রজাদের তিনি খুব বোঝাতেন, খুব উৎসাহ দিতেন। তাঁর রাজ্যে অহিংসাই ছিল পরম ধর্ম। রাজ্য জুড়ে দান খয়রাত লেগেই ছিল। এ দেয়, সে দেয়। এত দেয় যে নেয় কে! সকাল হলেই পশুপাখির যেন ভোজ বসে যায়। সে কত রকমের খাবার! সবাই বলে—আয় আয়, খা খা। খায় কে! কাকে কুকুরে খাবার নিয়ে কামড়া-কামড়ি ঠোকরা-ঠুকরি করে না। চিনি খেয়ে খেয়ে পিঁপড়ের ভুঁড়ি বেড়ে গেল, ধান চাল খেয়ে খেয়ে

ইঁদুরেরা এমনি মোটা হল যে গর্তে আর ঢুকতে পারে না; রাস্তায় রাস্তায় ঘুরতে লাগল। বেরালেরা দুধ ক্ষীর খেয়ে 'অ্যাঁও' করে আলস্য ভরে একটা হাই তুললে মাত্র।

পশুপাখির রাজ্যে সাড়া পড়ে গেল। সকলে শুনল, কলিঙ্গ দত্তের রাজ্যে অহিংসা পরম ধর্ম।

এত দান খয়রাত যে সকলের ভালো লাগত—এমন নয়। যেমন রত্নদত্ত। অথচ তার বাবা বিতস্তদত্ত ছিলেন রাজার মত জৈনধর্মে বিশ্বাসী।

বিতস্তদত্ত সওদাগর। সারা জীবনে তিনি ধনরত্ন উপার্জন করেছিলেন অনেক। সাত সমুদ্র তেব নদীতে হাজার দাঁড়ের ময়ুরপঙ্খী ভাসিয়ে কত দেশ-দেশান্তর ঘুরেছেন। নিজের দেশের রেশম পশম আর মিহিন সুতোর বহুমূল্য কাপড়, দামী দামী হাতীর দাঁতের কারুকাজ, ভারত মহাসাগরের মুক্তো—এমনি কত কি, দেশ-দেশান্তরে বিক্রি করে কত ধনরত্ন এনে ঘর বোঝাই করেছেন তার লেখাজোখা নেই। সোনার তাল আর মণিমানিকে ছাতা ধরে যায়—উঠোনের রোদে শুকোতে দেন। পাড়াপড়শীর চোখ ধাঁধিয়ে যায়। এত যে সোনাদানা মণিমানিক, শেষ বয়সে এসে বিতস্তদত্ত সব অতিথি সেবায় লাগিয়ে দিলেন।

ব্যাপারটা রত্নদত্তের ভালো লাগল না। বাপের এত ধন-দৌলত, কোথায় সে ইচ্ছে মত খরচ করবে, রোজ দু'বেলা মাংস খাবে, মাছ খাবে—তা না, শুধু অতিথি সেবা, দান খয়রাত! আর প্রাণিহিংসা একেবারে বারণ! রত্নদত্ত চটে গেল। খাওয়ায় সুখ নেই, খরচে হাত নেই। বিতস্তদত্ত একটি পাই-পয়সা নিজের জন্য বাজে খরচ করেন না। রত্নদত্ত চটে গিয়ে চারদিকে যা তা বলতে লাগল। বাপের ধর্মকর্ম সম্বন্ধে সে বহু রকমের নিন্দা রটাতে লাগল।

সে-সব কথা একদিন বিতস্তদত্তের কানে উঠল। একদিন তিনি রত্নদত্তকে ডেকে বললেন, 'এ কি শুনি! তুমি আমার ধর্মসেবার নিন্দে কর কেন? ছেলে কি বাপের নিন্দে করে?'

রত্নদত্ত বললে, 'আপনার নতুন ওই ধর্মের সেবা আমার অধর্ম বলে মনে হচ্ছে।'

রত্নদত্তের উদ্ধত উত্তর শুনে বৃদ্ধ সওদাগর তাকে অনেক বোঝালেন। পণ্ডিতেরা অহিংসাকেই পরম ধর্ম বলে গেছেন। জৈনধর্মে হিংসা-দ্বেষ কোনও কিছু নেই। তাই এ ধর্মের শ্রেষ্ঠতা দেখিয়ে বিতস্তদত্ত বললেন, 'আমার অনেক ধন-দৌলত। তোমার ইচ্ছে হলে তুমিও এই রকম দানধর্মের সেবা করতে পার।'

রত্নদত্ত অতশত বুঝল না। সে সমানে বাপের ধর্মসেবার নিন্দা করে বেড়াতে লাগল।

বিতস্তদত্ত যখন কোনও রকমেই রত্নদত্তের মতিগতি ফেরাতে পারলেন না, তখন বিরক্ত হয়ে সব কথা রাজা কলিঙ্গদত্তকে জানালেন। কলিঙ্গদত্ত সঙ্গে সঙ্গে রাজদরবারে বসে রত্নদত্তের বিচার করে দিলেন।

রত্নদত্ত শুনল—বিচারে তার প্রাণদণ্ডের আদেশ হয়েছে। তার বুক ধড়াস করে উঠল।

এদিকে বিতস্তদত্তও মাথায় হাত দিয়ে বসলেন। ছেলেকে শাসন করতে গিয়ে এ তিনি কি করে বসলেন! রাজার আদেশ না মানবার উপায়ও নেই। তবু, হালকা ধরনের কোনও দণ্ডের জন্য রাজার কাছে তিনি প্রার্থনা করলেন।

কিন্তু কলিঙ্গদত্তের কথার নড়-চড় নেই। তবে, এইটুকু শুধু দয়া দেখিয়ে তিনি বললেন, 'দু-মাস সময় দিলাম। দু-মাস পরে আপনি আবার রত্নদত্তকে রাজসভায় নিয়ে আসবেন। এর মধ্যে যদি ওর মতিগতি ভালো হয় তো তখন দেখা যাবে। এখন প্রাণদণ্ডই বহাল রইল।'

ঘরে ফিরে এসে সওদাগর রত্নদত্তকে আবার অনেক রকমে বোঝাতে লাগলেন। সেদিন আর রত্নদত্ত একটি কথারও প্রতিবাদ করলে না, চুপ করে সব শুনে গেল।

বাপের কথা যেমন সে নীরবে কান দিয়ে শুনে গেল, তেমনি সে নীরবে দিনে দিনে কেবলি শুকিয়ে যেতে লাগল। মরবার ভয়ে তার খাওয়া শোওয়া ঘুম কোথায় চলে গেল। একটি একটি করে দিন কাটতে লাগল আর সে প্রতিদিন হিসেব করতে লাগল—দু-মাসের আর কটা দিন বাকী। তারপর তো সব শেষ। রাজার আদেশ নড়বার নয়—কোথাও পালাবারও পথ নেই। ভাবনায় রত্নদত্ত হয়ে গেল একেবারে কাঠিটি।

তারপর মাস দুই পরে রত্নদত্তকে সঙ্গে নিয়ে বিতস্তদত্ত চললেন রাজার কাছে। রত্নদত্ত কাঁপতে কাঁপতে রাজার সামনে গিয়ে দাঁড়াল।

কলিঙ্গদত্ত তাকে বললেন, 'কি রত্নদত্ত, তুমি এত রোগা হয়ে গেলে কেন? খাওয়া দাওয়া করতে তো তোমাকে বারণ করিনি।'

রত্নদত্ত কয়েকবার ঢোক গিলে শেষকালে বললে, 'মহারাজ, এ দু-মাস শুধু আমি মরার কথাই ভেবেছি। খাওয়া বলুন, ঘুম বলুন—ও সবের দিকে মন ছিল না। কেবলি ভাবতাম—দু-মাসের আর বেশী বাকী নেই, তারপর আমার মৃত্যু। এই ভেবে ভেবে আমার এই অবস্থা হয়েছে।'

রাজা বললেন, 'তা হলে বোঝ, মৃত্যু কি ভীষণ। তোমারই মত সমস্ত প্রাণী মৃত্যুভয়ে অস্থির। সে যে কত বড় যন্ত্রণা—তা তুমি নিশ্চয়ই টের পেয়েছ। এটা বোঝাবার জন্যই তোমাকে দু-মাস সময় দিয়ে প্রাণদণ্ডের আদেশ দিয়েছিলাম। এ যন্ত্রণা যদি এড়াতে চাও তা হলে ধর্মে মতি দাও, হিংসা-দ্বেষ ছাড়।'

রাজার কথা শুনে রত্নদত্তের ধড়ে যেন প্রাণ ফিরে এল। সে হাত জোড় করে বললে, 'মহারাজ, অহিংসাই যে বড় ধর্ম, আমি প্রাণ দিয়ে তা বুঝেছি। এবার আপনার ধর্মে আমাকে দীক্ষা দিন।'

রাজা বললেন, 'আচ্ছা তাই হবে। তবে আজ তুমি প্রাণভরে আনন্দ কর। রাজধানীতে আজ একটা উৎসব হচ্ছে—তাতে যোগ দাও গে যাও। কিন্তু বাপু তোমার হাতে একটা তেলের বাটি দিয়ে দেওয়া হবে, পথ চলবে সাবধানে। তোমার পেছনে পেছনে যাবে আমার কয়েকজন ঘাতক, তাদের হাতে থাকবে খাঁড়া। যদি তোমার



বাটি থেকে একটি ফোঁটা তেল মাটিতে পড়ে, তাহলে সঙ্গে সঙ্গে আমার ঘাতকরা তোমার মাথাটি কেটে ফেলবে। যাও।—'

রত্নদত্তের মাথায় আবার যেন আকাশ ভেঙে পড়ল। রাজার আদেশ, উপায় নেই। রত্নদত্ত উৎসব দেখতে চলল—হাতে ভরা-

তেলের বাটি। আর পিছনে ঘাতক—তাদের হাতে খাঁড়া। রত্নদত্তের উৎসব দেখা মাথায় উঠল। বুক কাঁপতে লাগল। চোখ রইল শুধু তেলে বাটির দিকে—যাতে একটা ফোঁটাও না মাটিতে পড়ে। বেচারী রত্নদত্ত—তার চারদিকে রাজধানী জুড়ে তখন উৎসব! কেউ নাচছে, কেউ গান গাইছে, কোথাও কত রকমের বাদ্যি-বাজনা, কত রং-তামাশা। কিন্তু চোখ তুলবার অবসর কোথায় রত্নদত্তের!

কোনও রকমে রাজধানীটা ঘুরে রত্নদত্ত রাজার কাছে তেলেব বাটি হাতে ক'রে ফিরে এল।

তাকে দেখেই রাজা বলে উঠলেন, 'এই যে রত্নদত্ত, উৎসব কেমন দেখলে?'

রত্নদত্ত ভয়ে ভয়ে বললে, 'মহারাজ, বাটির তেল ঠিক রেখে সারাটা পথ প্রাণ বাঁচাতেই অস্থির। পেছনে আছে খাঁড়া হাতে আপনার ঘাতকেরা। তাই উৎসব দেখা আর হয়নি। সমস্ত মন ছিল তেলের বাটির দিকে।'

রাজা বললেন, 'রত্নদত্ত, যেমন করে আজ তুমি তেলের বাটিটির দিকে তোমার সমস্ত মন ও প্রাণ নিযুক্ত করেছিলে, ওই রকম ভাবে যেদিন তুমি অহিংসা ধর্মের দিকে প্রাণমন দিতে পারবে সেই দিনই তোমার দীক্ষা। সেই দিনই তুমি সত্যকার জ্ঞানেব পথে অগ্রসর হবে।'

রত্নদত্ত রাজার উপদেশ শুনে খুশী মনে ঘরে ফিরে গেল। সেদিন থেকে তার সুমতি ফিরে এল।

॥ 'কথাসরিৎসাগব' থেকে ॥



# জয়-পরাজয়

মন্ত্রী চাণক্যের কূটবুদ্ধিতে একদিন নন্দবংশ সমূলে উচ্ছেদ হয়ে গেল, মগধের রাজ-সিংহাসনে বসলেন চন্দ্রগুপ্ত।

কিন্তু চন্দ্রগুপ্ত রাজা হলে হবে কি, তাঁর বিপদ কাটল না। মহারাজ নন্দের মন্ত্রীর নাম ছিল রাক্ষস। তিনি কিন্তু সহজে ছাড়লেন না। গোপনে মহারাজ চন্দ্রগুপ্তের চারদিকে নানা ষড়যন্ত্র-জাল বিস্তার করে দিলেন।

প্রথমেই একজন কারিগর দিয়ে এমন একটি তোরণ তৈরী করালেন যে, অভিষেকের দিন চন্দ্রগুপ্ত যেমনি তার তলা দিয়ে প্রাসাদে ঢুকতে যাবেন অমনি সেটা হুড়মুড় করে চন্দ্রগুপ্তের ঘাড়ে ভেঙে পড়বে। কিন্তু কূট চাণক্য আগে চন্দ্রগুপ্তকে না পাঠিয়ে অন্য আর একজন সামন্ত রাজাকে চন্দ্রগুপ্ত সাজিয়ে পাঠিয়ে দিলেন। সেই সাংঘাতিক তোরণ ভেঙে পড়ল তারই ঘাড়ে। ষড়যন্ত্রকারীরাও ধরা পড়ে গেল চাণক্যের গুপ্তচরদের হাতে।

মন্ত্রী রাক্ষস আশা ছাড়লেন না। সুড়ঙ্গ খুঁড়ে চন্দ্রগুপ্তের শোয়ার ঘরের মেঝের তলায় লুকিয়ে রাখলেন কয়েকজন গুপ্ত-ঘাতককে—খাবার-দাবার নিয়ে সেইখানে তারা লুকিয়ে রইল। সুযোগ পেলেই চন্দ্রগুপ্তকে তারা হত্যা করবে। কিন্তু চাণক্যের চোখকে এবারেও ফাঁকি দেওয়া গেল না। চাণক্য দেখতে পেলেন—

মেঝের একটা ফাটল দিয়ে পিঁপড়ের সার বেরিয়ে আসছে মুখে ভাত নিয়ে। আর যাবে কোথায়। চাণক্য বললেন, 'এখানে গুপ্তঘাতক আছে। ঘর বন্ধ করে দাও আগুন লাগিয়ে।'

মন্ত্রী রাক্ষসের গুপ্তঘাতকরা সেইখানে পুড়ে মরল।

মন্ত্রী রাক্ষস তবু হটলেন না। এবার খুব গোপনে নিয়োগ করলেন বিষ-কন্যা। চন্দ্রগুপ্তের পরিচারিকাদের সঙ্গে মিশে থেকে সুযোগ পেলেই সে খাদ্যের সঙ্গে বিষ মিশিয়ে দেবে। কিন্তু হায়, কূট চাণক্যের কাছে অমাত্য রাক্ষসের সেখানেও পরাজয় ঘটল। বিষাক্ত খাদ্য খেয়ে মারা গেলেন শেষ পর্যন্ত চন্দ্রগুপ্তের একজন মিত্র রাজা—নাম পর্বতক।

এই ঘটনার পরে মন্ত্রী রাক্ষস আর মগধে থাকতে পারলেন না—চাণক্য এবার হয়তো তাঁকে বন্দী করবেন। তাই তিনি আত্মগোপন করে আর এক মতলব এঁটে চলে গেলেন পর্বতকের ছেলে মলয়কেতুর কাছে। তাঁর আশ্রয় ভিক্ষা করে বললেন, 'কূট চাণক্য তোমার বাবাকে বিষ খাইয়ে মেরে ফেলেছে। পিতৃহত্যার তুমি প্রতিশোধ নাও।' এই বলে কুমার মলয়কেতুকে তিনি উত্তেজিত করে তুললেন।

ওদিকে মগধে চাণক্যও রটিয়ে দিলেন, 'অমাত্য রাক্ষসই রাজা পর্বতককে হত্যা করে পালিয়েছে।'

এবার শুরু হল দুই মন্ত্রীর বুদ্ধির লড়াই।

কিন্তু ওদিকে অমাত্য রাক্ষসের রাজা নেই, রাজ্য নেই—তাঁর প্রভুর বংশও একেবারে নির্মূল, তাই কোনোখান থেকে কোনও পুরস্কারেরও আশা নেই। তবু তিনি তাঁর প্রভুর শত্রুর বিরুদ্ধে লড়াই চালিয়ে চললেন।

তাঁর এই নিঃস্বার্থ প্রভুভক্তি দেখে চাণক্য মুগ্ধ হলেন। মনে মনে বললেন—এমন লোককে দিয়ে যদি একবার চন্দ্রগুপ্তের মন্ত্রীপদ

নেওয়াতে পারি তা হলে চন্দ্রগুপ্ত হবেন অদ্বিতীয় রাজা। কিন্তু রাক্ষস চন্দ্রগুপ্তের মন্ত্রীপদ নেবেন কী—তিনি তখন মগধ আক্রমণ করবার জন্য নানা ষড়যন্ত্র-জাল বিস্তার করেছেন। চাণক্যও কম যান না। দুই পক্ষে ঘোরতর বিরোধ।

ক্রোধী বামুনের শেষ পর্যন্ত রাগ চড়ে গেল—চাণক্য তো নয়, স্বয়ং দুর্বাসা। শিখা খুলে দিয়ে চাণক্য প্রতিজ্ঞা করে বসলেন, "যতদিন না ওই রাক্ষসকে কলে-কৌশলে মন্ত্রীপদে ঢোকাতে পারি ততদিন চাণক্য আর এ শিখা বাঁধবে না।'

লড়াই লাগল অস্ত্রশস্ত্রের নয়—বুদ্ধিশাস্ত্রের। চারদিকে চলে গেল চাণক্যেব চর-অনুচর-গুপ্তচর—নানা বেশে, নানা দেশে।

একদিন চাণক্যের ঘরের সামনে এসে দাঁড়াল একজন যমভক্ত গায়েন—হাতে যমের ছবি আঁকা পট। এসেই গলা ছেড়ে গাইতে আবম্ভ কবে দিলে ঃ

'যম ভজ, যম পূজ, যম কর সার।
যমরাজ প্রাণ লন সব দেবতার ॥
যমেরে পূজিলে বাছা মহা পুণ্য হবে।
ধন ধান্য পরমায়ু বহু কিছু পাবে ॥

চাণক্য উঁকি মেরে দেখলেন—চিনতে পারলেন, এ তাঁরই নিয়োজিত চর নিপুণক। চোখের ইশারা করে তাকে ডাকলেন। লোকটি চারদিকে একবার দেখে নিয়ে সুড়ুৎ করে চাণক্যের কুঁড়ের মধ্যে ঢুকে পড়ল।

মগধ-রাজমন্ত্রীর ঘর তো নয়, ভাঙা কুঁড়ের দৌলত। ওখানে ঘুঁটে, সেখানে গোবর, ঘরের কোণে জড়ো করা ঝুড়ি ঝাড় কুশ আর আম কাঠ। বামুন পণ্ডিতের টোল। আর দৌবারিক আজ্ঞাবাহক বলতে পণ্ডিত চাণক্যের একটি ছাত্র—নাম তার শার্ঙ্গরব।

চাণক্য জিজ্ঞেস করলেন, 'বল নিপুণক, রাজ্যে কে কে এখনও চন্দ্রগুপ্তের বিরোধী ?'

নিপুণক বললে, 'আজ্ঞে এই যমপট হাতে নিয়ে মানুষজনের ঘরের মধ্যেও অবাধে ঢুকে গেছি। প্রায় সবই জেনে এসেছি—কিছু আর বাকি নেই। এক নম্বর বিরোধী হল জীবসিদ্ধি নামে একজন বৌদ্ধ সন্ন্যাসী—যে অমাত্য রাক্ষসকে গোপনে বিষ-কন্যা এনে দিয়েছিল।'

কূট চাণক্য গম্ভীর হয়ে মাথা নাড়লেন।

জীবসিদ্ধি যে চাণক্যেরই একজন ছদ্মবেশী গুপ্তচর, নিপুণক তা জানে না। কূট চাণক্য নিজের কাজ ঠিক মত চালাবার জন্য গুপ্তচরের পেছনে আবার গুপ্তচব লাগাতেন। যাই হোক, নিপুণকের কথা শুনে চাণক্য কপট ক্রোধে শার্ঙ্গরবকে বললেন, 'নগর-রক্ষীদের বলে এস—ওই বৌদ্ধসন্ন্যাসীকে যেন নগর থেকে দূর করে দেওয়া হয়।'

নিপুণক বললে, 'দু নম্বর বিরোধী হল, অমাত্য রাক্ষসের বন্ধু শকটদাস নামে একজন কায়স্থ।'

চাণক্য বললেন, 'তারপর ?'

নিপুণক বললেন, 'তিন নম্বর শত্রু—মহাশত্রু, নাম তার শ্রেষ্ঠী চন্দনদাস। অমাত্য রাক্ষসের শ্রেষ্ঠ বন্ধু। তাঁব বাড়িতেই বাক্ষস তাঁব স্ত্রী পুত্র সবাইকে বেখে গেছেন। তাঁব বাড়ি থেকে এই আংটিটি পেযেছি। এতে রাক্ষসেব নাম খোদাই কবা আছে।'

আংটিটি হাতে নিয়ে কূট চাণক্য ভাবি খুশী। বললেন, 'এ আংটি তুমি পেলে কি করে ?'

নিপুণক বললে, 'শ্রেষ্ঠী চন্দনদাসেব বাড়িতে যমের গান গাইতে ঢুকেছিলাম। এমন সময় একটি বছর পাঁচেকের ছেলে ছুটে বাইবে বেরিয়ে এল। তাকে ধরবার জন্য পেছনে পেছনে ছুটে এলেন একজন মাননীয়া মহিলা। তাঁর আঙুল থেকেই হঠাৎ আংটিটা খুলে পড়ল। তাঁর আঙুলে আংটিটা বোধ হয় খুব ঢিলে ছিল। তিনি কিছুই বুঝতে পারলেন না। রাক্ষসের নামাঙ্কিত দেখে আমি আংটিট কুড়িয়ে নিয়ে সরে পড়লাম।'

চাণক্য বললেন, 'এর জন্য পুরস্কার তুমি যথা সময়েই পাবে—এখন যাও।'

নিপুণককে বিদায় করে দিয়ে রাক্ষসের নামাঙ্কিত আংটিটি নিয়ে চাণক্য ভাবতে লাগলেন। মনে মনে বললেন, 'এই আংটি আর তোমার ওই দুই বন্ধু শকটদাস আর চন্দনদাস—ওদের দুজনকে দিয়েই তোমায় আমি হার মানাব অমাত্য রাক্ষস।'

তারপর কূট চাণক্য শার্ঙ্গরবকে ডেকে বললেন, 'যাও তো বাপু, গুপ্তচর সিদ্ধার্থককে ডেকে আন।'

সিদ্ধার্থক এসে হাজির হল।

চাণক্য তাকে একখানা চিঠি লিখে আনতে পাঠালেন কায়স্থ শকটদাসের কাছ থেকে। চিঠিতে কি লিখতে হবে বলে দিলেন। আর সাবধান করে দিলেন, 'খবরদার, আমি পাঠিয়েছি—এ কথা শকটদাস যেন কোনও রকমে না জানতে পারে। কে কাকে লিখছে—এসব লেখবার কোনও দরকার নেই।'

দলিল-পত্র চিঠি লেখা কায়স্থ শকটদাসের জীবিকা। সেকালে কায়স্থদেব এই ছিল কাজ। শকটদাস সোজা সরল মনে চিঠিখানি লিখে দিলে—তার মনে কোনও সন্দেহই হল না। কারণ চিঠিতে কারুর নাম-ধামই নেই। শুধু এই খবরটুকু আছে যে—কোন্ কোন্ রাজা সন্ধি করতে চায়—প্রতিদানে কেউ চায় হাতী, কেউ অর্থ, কেউ বা চায় মণিমানিক। তাতে আর শকটদাসের কি!

কিছুক্ষণের মধ্যেই চিঠিখানি লিখিয়ে এনে সিদ্ধার্থক আবার এসে হাজির হল। চাণক্য নিজে চিঠির ওপরে অমাত্য রাক্ষসের নাম খোদাই করা আংটির ছাপ দিয়ে দিলেন।

তার পরে চিঠিখানি সিদ্ধার্থকের হাতে দিয়ে বললেন, 'এই চিঠিখানি খুব সাবধানে রাখবে। এখন শকটদাসকে নিয়ে তোমায় পালাতে হবে রাক্ষসের আশ্রয়ে। শকটদাসের এখুনি প্রাণদণ্ডাদেশ দেওয়া হবে। বুঝেছ?'

সিদ্ধার্থক বললে, 'বুঝেছি ঠাকুর। কিন্তু রাক্ষসের আশ্রয়ে গিয়ে আমার কি করতে হবে ?'

চাণক্য বললেন, 'বিশেষ মিত্রভাবে থাকবে। বন্ধু শকটদাসকে রক্ষা করেছ বলে যদি রাক্ষস কোনও পারিতোষিক দেয় তো তা রাক্ষসের নামে মুদ্রাঙ্কিত করে তাঁরই ভাণ্ডারে রেখে দেবে।'

সিদ্ধার্থক বললে, 'কত দিন থাকতে হবে ঠাকুর ?'

চাণক্য বললেন, 'খবর পেয়েছি, রাক্ষস আর মলয়কেতু এক সঙ্গে মিলে পাটলীপুত্র আক্রমণ করতে আসছে। যখন ওরা আমাদের খুব কাছাকাছি এসে পড়বে তখনই পালিয়ে আসবার চেষ্টা করবে। কিন্তু—'

সিদ্ধার্থক শুধোলে, 'কিন্তু কি ঠাকুর ?'

কূট চাণক্য বললেন, 'পালাবার সময় এই চিঠি সমেত মলয়কেতুর লোকের হাতেই তোমাকে চেষ্টা করে ধরা পড়তে হবে। তা হলেই কার্যোদ্ধার। পারবে ?'

সিদ্ধার্থক কূট চাণক্যের পাকা গুপ্তচর। হেসে বললে, 'পারব না কেন ঠাকুর ?'

কুটিল চাণক্যের জটিল রাজনীতি। নানা রকম আদেশ নির্দেশ পরামর্শ নিয়ে গুপ্তচর সিদ্ধার্থক বিদায় হল। তারপর ডাক পেয়ে হাজির হল ভাগুরায়ণ নামে একজন বিশিষ্ট রাজপারিষদ ও কয়েকজন সামন্ত রাজা। চাণক্য তাঁদেরও নানা উপদেশ নির্দেশ দিয়ে বিদায় করলেন। শেষকালে শার্ঙ্গরবকে ডেকে বললেন, 'শ্রেষ্ঠী চন্দনদাসকে ডেকে আন দেখি বাপু।'

ওদিকে চাণক্যের ডাক শুনেই রাক্ষসের বন্ধু চন্দনদাস বুঝতে পারলেন—এবার আর নিস্তার নেই। প্রিয় বন্ধু রাক্ষসের পরিজনেরা যে তাঁর বাড়িতেই আছে, কূট চাণক্য নিশ্চয়ই এ খবর কোনও রকমে জানতে পেরেছে। চন্দনদাস তখন তাড়াতাড়ি অন্য একজন বণিকের হাতে রাক্ষসের স্ত্রীপুত্রদের ভার দিয়ে চাণক্যের সঙ্গে দেখা করতে এলেন।

দেখা তো নয়—সাক্ষাৎ মৃত্যু।

চাণক্য চন্দনদাসকে বললেন, 'শেঠজী, তোমার বাড়িতে রাক্ষসের পরিজনেরা আছে—আমার হাতে তাদের সমর্পণ কর।'

চন্দনদাসের বুক কেঁপে উঠল। বললেন, 'তারা তো আমার বাড়িতে নেই। এক সময়ে ছিল বটে।'

চাণক্য ধমক দিয়ে বললেন, 'তুমি ভাল করেই জান, তারা কোথায়। হয় তাদের ধরে দাও—নয় তো তোমার পরিজনেরা আটক পড়বে।'

ঠিক এই সময়ে রাজপথে ভয়ানক একটা গোলমাল শোনা গেল। চাণক্য শার্ঙ্গরবকে শুধোলেন, 'কিসের গোলমাল বাপু?'

শার্ঙ্গরব বললে, 'রাজদ্রোহের অপরাধে বৌদ্ধ সন্ন্যাসী জীবসিদ্ধিকে নগর থেকে নির্বাসন দেওয়া হচ্ছে আর কায়স্থ শকট দাসকে মেরে ফেলতে নিয়ে যাচ্ছে।'

চাণক্য চন্দনদাসের দিকে কটমট করে তাকিয়ে বললেন, 'শুনছ তো শেঠজী, রাজদ্রোহের কি শাস্তি। এখন রাক্ষসের স্ত্রীপুত্রকে আমার হাতে দিয়ে নিজের প্রাণ বাঁচাও। বল তারা কোথায় আছে।'

চন্দনদাস সুদৃঢ় কণ্ঠে বললেন, 'আমাব বাড়িতে তারা যদি থাকতও তবু আমি তাদের সমর্পণ কবতাম না। আমার প্রাণের মূল্য এমন কিছু বেশী নয়। মরতে আমি প্রস্তুত।'

মনে মনে চাণক্য সাধুবাদ দিলেন—ধন্য চন্দনদাস, অমাত্য রাক্ষসের যোগ্য নিঃস্বার্থ বন্ধু তুমি! মতলব ঠিক করলেন, এই শ্রেষ্ঠীর জীবন দিয়েই অমাত্য রাক্ষসকে হাতের মুঠোয় আনতে হবে। প্রকাশ্যে শার্ঙ্গরবকে কঠিন কণ্ঠে আদেশ দিলেন, 'দুর্গপালকে আমার নাম করে গিয়ে বল—শ্রেষ্ঠী চন্দনদাসকে যেন সপরিবারে কারারুদ্ধ করা হয়। মহারাজ চন্দ্রগুপ্ত নিশ্চয়ই ওর প্রাণদণ্ডের আদেশ করবেন।'

চাণক্য কঠোর হাতে চন্দ্রগুপ্তের শত্রুদের দমন করতে লাগলেন। সমস্ত মানুষ ভয়ে জড়সড়।

তারপর দেখতে দেখতে রাজ্য জুড়ে ছড়িয়ে পড়ল নানা দুঃসংবাদ। কোলাহল উঠল নগর-রক্ষীদের মধ্যে, সেনাবারিকে পড়ে গেল সাজ-সাজ রব। চন্দ্রগুপ্তের গুপ্তশত্রুরা সব ধরা পড়েও পড়ল না—অদ্ভুত ভাবে চাণক্যের হাত এড়িয়ে পালাতে লাগল। নগরীর মানুষ শুনে বিস্ময়ে হতবাক। তারা ভাবলে—এবার শুরু হল বুঝি চাণক্যের পরাজয়—অবনতি! রাস্তার মোড়ে মোড়ে তারা নানা কথার জটলা পাকিয়ে তুললে, নগর-রক্ষীরা তাদের তাড়া করতে লাগল।

গোলমাল শুনে চাণক্য বললেন, 'শার্ঙ্গরব, দেখতো কিসের গোলমাল।'

শার্ঙ্গরব ভয়ে ভয়ে বললে, 'আজ্ঞে, শকটদাসের প্রাণ দণ্ডাজ্ঞা ছিল কিন্তু সিদ্ধার্থক তাকে ঘাতকদের হাত থেকে ছিনিয়ে নিয়ে কোথায় পালিয়ে গেছে।'

মনে মনে চাণক্য খুশী হলেন—যাক, তাঁর পরিকল্পনা মত তা হলে এবার কাজ শুরু হয়েছে। কিন্তু মুখে কপট ক্রোধে বললেন, 'কী সিদ্ধার্থকের এত বড় সাহস! যাও, ভাগুরায়ণকে খবর দাও—ওই পাষণ্ড সিদ্ধার্থককে যেন ধরে আনে।'

কিন্তু নগর-রক্ষীরা কিছুক্ষণ বাদে ভয়ে ভয়ে এসে খবর দিলে, 'সেই বিশ্বাসঘাতক ভাগুরায়ণও কোথায় পালিয়েছে।'

কপট ক্রোধে চাণক্য আবার বললেন, 'বটে! যাও—আমার নাম করে ভদ্রভট, পুরুষদত্ত, বলগুপ্ত, রাজসেন—এই সব সামন্ত রাজাদের গিয়ে বল, ভাগুরায়ণকে যেন ধরে আনে।'

কিছুক্ষণ বাদে নগর-রক্ষীরা ছুটতে ছুটতে চাণক্যের পায়ে এসে পড়ল। বললে, রক্ষা কর ঠাকুর—আমাদের কোনও দোষ

নেই। এ ঘোর ষড়যন্ত্র! সামন্ত রাজারাও সব রাতারাতি কোথায় পালিয়েছে।'

চন্দ্রগুপ্তের অনুরাগীরা হায় হায় করতে লাগল—গেল বুঝি রাজা, গেল বুঝি রাজ্যপাট! এত সব কাণ্ডের পরে রাজা চন্দ্রগুপ্তও বোধ করি বিচলিত হয়ে উঠলেন। পণ্ডিত চাণক্যকে ডেকে তিনি কৈফিয়ৎ তলব করে বসলেন, 'কেমন করে এরা সব পালাল—আমাকে বুঝিয়ে দিন। শেষ পর্যন্ত সেই নন্দমন্ত্রী রাক্ষসের ষড়যন্ত্র সার্থক হবে!'

পণ্ডিত চাণক্য অভিমান ভরে বললেন, 'কী, সামান্য ভৃত্যের মত তোমার কাছে আমার কৈফিয়ৎ দিতে হবে!' দেখতে দেখতে দুর্বাসা পণ্ডিত রাগে কাঁপতে লাগলেন। উত্তেজিত হয়ে বললেন, 'আমার চেয়ে তুমি সেই রাক্ষসকে যদি শ্রেষ্ঠ মন্ত্রী বলে মনে কর তা হলে তাঁকেই দাও তোমার মন্ত্রীগিরি। এই আমি তোমার মন্ত্রীগিরি ছাড়লুম।' এই বলে তিনি মন্ত্রীর দণ্ড ছুঁড়ে ফেলে দিলেন মাটিতে। তারপর রাক্ষসকে অভিশাপ দিতে দিতে চলে গেলেন।

চাণক্য পণ্ডিতের রাগারাগি চেঁচামেচিতে রাজপুরীর সবাই জেনে গেলে—চাণক্য আর চন্দ্রগুপ্তের মধ্যে বিরোধ বেধে গেছে। দেখতে দেখতে কথাটা ছড়িয়ে পড়ল সারা রাজ্যে। সবাই বলাবলি করতে লাগল—'রাজ্যপাট মন্ত্রীগিরি ছেড়ে চাণক্য এবার তপোবনে চলে যাবেন।'

ওদিকে এই সময়ে অমাত্য রাক্ষসের গুপ্তচরেরা পাটলীপুত্র থেকে নানা খবরের বোঝা নিয়ে ছুটল তাঁর কাছে। অমাত্য রাক্ষস তখন কুমার মলয়কেতুর সঙ্গে যোগ দিয়ে তাঁর সমগ্র সেনাবল নিয়ে পাটলীপুত্র আক্রমণের তোড়জোড় করেছেন—আর ছটফট করছেন গুপ্তচরদের খবরের জন্য।

এমন দিনে একজন সাপুড়ে অমাত্য রাক্ষসের বাড়ির সামনে এসে দ্বাররক্ষীদের ধরে পড়লে—অমাত্য রাক্ষসকে সে সাপ খেলা দেখাবে!

রাক্ষসের একজন পার্শ্বচর প্রিয়ংবদক শেষ পর্যন্ত তাকে নিয়ে যেতে বাধ্য হল রাক্ষসের সামনে। সাপুড়েকে দেখেই রাক্ষস চিনতে পারলেন—এ যে তাঁরই নিয়োজিত গুপ্তচর। প্রিয়ংবদককে রাক্ষস বললেন, 'আমি এখন একটু সাপ খেলা দেখব—মাথার ভার হালকা করতে চাই। যাও—বাইরে গিয়ে পাহারা দাওগে, এখন কেউ যেন না এসে আমাকে বিরক্ত করে।' এই বলে প্রিয়ংবদককে তিনি বাইরে পাঠিয়ে দিলেন। তারপর সাপুড়েকে বললেন, "তারপর সখা বিরাধগুপ্ত—এবার পাটলীপুত্রের সংবাদ বল।'

সাপুড়ের ছদ্মবেশী বিরাধগুপ্ত বললে, 'জীবসিদ্ধি নামে সেই বৌদ্ধ সন্ন্যাসীকে চাণক্য মগধ থেকে বিতাড়িত করেছে, আর আমাদের বন্ধু চন্দনদাসকে সপরিবারে বন্দী করেছে, আর শকটদাসের প্রাণদণ্ডাজ্ঞা হয়েছে।'

অমাত্য রাক্ষস 'হায় হায়' করে উঠলেন, বললেন, 'আমার এমন বন্ধুদের আমি রক্ষা করতে পারলুম না। আমার দুর্ভাগ্য!'

বিরাধগুপ্ত বললে, 'এই সব ব্যাপারে ভীত ও বিরক্ত হয়ে রাজপারিষদ ভাগুরায়ণ ও কিছু সামন্ত-রাজা রাতারাতি পালিয়ে গিয়ে কুমার মলয়কেতুর আশ্রয় গ্রহণ করেছে।'

রাক্ষস মুহূর্তে খুশী হয়ে বললেন, 'এ তো খুব আনন্দের খবর বন্ধু। এবার তা হলে চন্দ্রগুপ্তের অবনতি আরম্ভ হয়েছে '

বিরাধগুপ্ত বললে, 'বোধ হয় তাই। চন্দ্রগুপ্ত কৈফিয়ৎ তলব করেছিলেন চাণক্যের কাছে, তাতে চাণক্য রেগে চলে এসেছেন। শুনেছি—এবার সব ছেড়ে কূটবুদ্ধি পণ্ডিত নাকি তপোবনে চলে যাবেন।'

রাক্ষস সোল্লাসে বললেন, 'খুব ভালো খবর। সখা বিরাধগুপ্ত তুমি আবার যাও পাটলীপুত্রে—এক্ষুনি। চন্দ্রগুপ্তের বৈতালিকদের মধ্যে কলস নামে আমার একজন লোক আছে, সে কবিও বটে। রাজাকে শোনাবার জন্য তাকে এমন সব কবিতা বা গান

লিখতে বল যাতে মন্ত্রীসর্বস্ব রাজার খুব নিন্দে থাকে। বুঝতেই পারছ—এই সুযোগে আমাদের চাণক্যের সঙ্গে চন্দ্রগুপ্তের বিরোধ বাধিয়ে দিতে হবে।'

উত্তেজিত অমাত্য রাক্ষস সারা ঘরে পায়চারি করতে লাগলেন।

এমন সময় প্রিয়ংবদক এসে খবর দিল—সিদ্ধার্থক নামে একটি লোক শকটদাসকে উদ্ধার করে নিয়ে হাজির হয়েছে।

রাক্ষস আনন্দে অধীর হয়ে বললেন, 'ভগবান তাঁর মঙ্গল করুন। যাও যাও—তাঁকে এক্ষুনি এখানে নিয়ে এস।'

শকটদাসকে নিয়ে হাজির হল সিদ্ধার্থক। শকটদাস বললে, 'ঘাতকের হাত থেকে এই বন্ধুটি আমাকে প্রায় ছিনিয়ে এনেছে।'

'আপনার এ উপকারের ঋণ শোধ করার ক্ষমতা আজ আমার নেই।'—এই বলে অমাত্য রাক্ষস কিছু বহুমূল্য বসন ভূষণ সিদ্ধার্থককে উপহার দিয়ে দিলেন। এ বসন ভূষণগুলি তিনি সেই-দিনই কুমার মলয়কেতুর কাছ থেকে উপহার পেয়েছিলেন।

উপহার পেয়ে সিদ্ধার্থক চাণক্যের উপদেশ মত একান্ত বিনীত ভাবে বললে, 'আপনার এ বহুমূল্য পুরস্কার নিয়ে আমি আর কোথায় যাব! চাণক্য পণ্ডিতের লোকের হাতে ধরা পড়লে আমার প্রাণ যাবে। বরং এগুলো আপনার মুদ্রার ছাপ দিয়ে আপনার ভাণ্ডারেই রেখে দিতে বলুন। যখন দরকার হবে ভাণ্ডার-রক্ষীর কাছ থেকে চেয়ে নেব। আর আপনি যদি আমাকে আশ্রয় দেন তো বড় উপকৃত হব।'

রাক্ষস সানন্দে সম্মতি দিলেন। বললেন, 'তোমার মত উপকারী বন্ধু আমার আশ্রয়ে থাকবে—এ আমার সৌভাগ্য।'

এমন সময় প্রিয়ংবদক এসে বললে, 'বৌদ্ধ সন্ন্যাসী জীবসিদ্ধিও পাটলীপুত্র থেকে বিতাড়িত হয়ে চলে এসেছেন।'

রাক্ষস বললেন, 'তাঁকেও আশ্রয় দাও।'

প্রিয়ংবদক আবার কিছুক্ষণ বাদে এসে বললে, 'একটি অচেনা লোক কিছু পুরানো গয়না বেচতে এসেছে। ভারি অভাবে পড়েই এসেছে, বলছে, একটা কিছু পেলেই সে খুশী।'

রাক্ষস বললেন, 'কই গয়নাগুলো নিয়ে এস দেখি।'

প্রিয়ংবদক গয়না আনলে। রাক্ষস সেগুলো দেখে বললেন, 'ওঃ, এ যে সব বহুমুল্য অলঙ্কার দেখছি! এগুলো বেখে ওকে দাম দিয়ে দাও—ও যা চায়।'

দাম পেয়ে গয়না বেচতে আসা লোকটি দ্রুত সরে পড়ল। সেও যে চাণক্যের চব—এ কথা রাক্ষস ঘুণাক্ষবেও জানতে পাবলেন না। বরং বিবাধগুপ্তের মুখ থেকে শত্রুপক্ষের ভাঙনের খবর পেয়ে তিনি আনন্দিত। কুমাব মলয়কেতুকে মনের আনন্দে খবর পাঠালেন, 'এবার পাটলীপুত্র আক্রমণেব উদ্যোগ করুন। শত্রুপক্ষের মধ্যে ভাঙন দেখা গিয়েছে।'

হৈ হৈ করে শুরু হয়ে গেল যুদ্ধেব আযোজন। হাতীব পাল সেজে দাঁড়াল—যেন কালো পাহাড। সেনানী সেজে দাড়াল—যেন সমুদ্র। মলয়কেতুর সৈন্যসামন্ত কম নয়—তার সঙ্গে আবার যোগ দিয়েছে চন্দ্রগুপ্তের পক্ষ ছেড়ে আসা কয়েকজন সামন্ত-বাজা। সব মিলে এক বিরাট বাহিনী—এগিয়ে চলল পাটলীপুত্রের দিকে।

যুদ্ধের সময়ে অযোদ্ধারা চিরকাল ভয়ে শিবির ছেড়ে পালায়। আর সেই সময়েই হয় যত গুপ্তচরের দৌরাত্ম্য। কুমার মলয়কেতু তাই হুকুম জারি করে দিলেন—ছাড়পত্র ছাড়া কেউ শিবির ছেড়ে যেতে পারবে না।

কিন্তু এই রাজশিবিরের হুকুম অমান্য করে পালাতে গিয়ে ধরা পড়ে গেল সিদ্ধার্থক আর বৌদ্ধ সন্ন্যাসী জীবসিদ্ধি। কুমার মলয়কেতুর কাছে শিবিব-রক্ষী আগে ধরে নিয়ে এল সন্ন্যাসী জীবসিদ্ধিকে।

কুমার মলয়কেতুর পাশে তখন পরম মিত্রের মত বসেছিল চন্দ্রগুপ্তের সেই পলাতক পারিষদ ভাগুরায়ণ। পাটলীপুত্র থেকে সে ও কয়েকজন সামন্ত-রাজা রাতারাতি পালিয়ে এসে মলয়কেতুর আশ্রয় নিয়েছে এবং বিশ্বাসভাজনও হয়ে উঠেছে। কুমার মলয়কেতু তাদের খুবই বিশ্বাস করেন এবং যুদ্ধের আয়োজনে তারা তাঁর বড় শক্তি।

জীবসিদ্ধিকে দেখে মলয়কেতুর পাশ থেকে ভাগুরায়ণ বলে উঠল, 'কি সন্ন্যাসী ঠাকুর, এতদিন অমাত্য রাক্ষসের আশ্রয়ে থেকে আবার কি পাটলীপুত্রে ফিরে চললেন ?'

'না—আর কোনও রাজার আশ্রয়ে নয়।' জীবসিদ্ধি বললে, 'অনেক পাপ করেছি—এবার লোকালয় ত্যাগ করব।'

ভাগুরায়ণ খুঁচিয়ে জিজ্ঞেস করলে, 'সন্ন্যাসীর আবার কি পাপ ঠাকুর ?'

চাণক্যের উপদেশ স্মরণ করে জীবসিদ্ধি একবার কুমার মলয়কেতুর মুখের দিকে তাকিয়ে গড় গড় করে বলে গেল, 'অমাত্য রাক্ষস আমার পরম মিত্র ছিল—তাকে বিষ-কন্যা আমিই এনে দিয়েছিলাম, যার দ্বারা কুমারের বাবা রাজা পর্বতক মারা যান। এখন সেই পাপের প্রায়শ্চিত্ত করতে যাচ্ছি।'

কুমার মলয়কেতু শিউরে উঠে বললেন, 'কী, আমার বাবাকে তাহলে মেরে ফেলেছেন অমাত্য রাক্ষস ! হায়, এও সম্ভব ?'

এমন সময় আর এক প্রতিহারী সিদ্ধার্থককে এনে খাড়া করলে। বললে, 'এর কাছে অমাত্য রাক্ষসের নামাঙ্কিত একটা চিঠি আর কিছু জিনিসপত্র পাওয়া গেছে। এও ছাড়পত্র না দেখিয়ে পালাচ্ছিল।'

ভাগুরায়ণ গম্ভীরকণ্ঠে বললে, 'অমাত্য রাক্ষসের কি চিঠি নিয়ে যাচ্ছিলে দেখি। কার কাছে যাচ্ছিলে ?'

সিদ্ধার্থক চটপট করে চিঠিখানি এগিয়ে দিয়ে চাণক্যের শেখানো কথাগুলি বলে গেল গড়গড় করে, 'মহারাজ চন্দ্রগুপ্তের কাছে। অমাত্য রাক্ষস আমাকে পাঠাচ্ছিলেন।'

'শত্রু চন্দ্রগুপ্তের কাছে অমাত্য রাক্ষসের চিঠি।' কুমার মলয়কেতু বিস্ময়ে স্তব্ধ। ভাগুরায়ণকে বললে, 'দেখতো বন্ধু, কি চিঠি।'

ভাগুরায়ণ চিঠি পড়ে শোনালে। চিঠিটা এই রকম :

'স্বস্তি ॥ কোনও স্থান হইতে কোনও ব্যক্তি কোনও ব্যক্তি-বিশেষকে যথাস্থানে এই কথা অবগত করিতেছে ॥ যে সব বন্ধুগণের সহিত আপনার সন্ধির কথা হইয়াছিল আশা করি তাহা রক্ষা করিবেন ॥ আমাদের এই বান্ধবদের মধ্যে কেহ কেহ আমাদের শত্রুর রাজকোষ প্রার্থী ॥ কেহ হস্তী কেহবা বিষয়াদি ॥ শত্রুর সহিত যৎকিঞ্চিৎ রাজসম্মান নিবেদন করিলাম—গ্রহণ করিবেন ॥ আপনার তিনখানি অলঙ্কার উপহার পাইয়া ধন্য হইয়াছি ॥ সমস্ত কথা সিদ্ধার্থকের মুখেই শুনিবেন ॥

কুমার মলয়কেতু রাগে কাঁপতে লাগলেন। বললেন, 'শেষকালে অমাত্য রাক্ষসের ষড়যন্ত্র! বিশ্বাসঘাতক! বিষ-কন্যা দিয়ে সে আমার বাবাকে মেরে ফেলেছে, আবার আমাদের সর্বনাশ করতে চায়?'

ভাগুরায়ণ তাঁকে শান্ত করে বললে, 'থামুন কুমার—দেখা যাক, এ লোকটার কাছ থেকে আরও সাংঘাতিক কিছু জানতে পারা যায় কিনা?' তারপর সিদ্ধার্থককে বললে, 'খোল তোমার পুঁটুলি, দেখি কি আছে।'

পুঁটুলি খুলে দেখা গেল—তাতে আছে মলয়কেতুর বহুমূল্য বসন ভূষণ। কুমার মলয়কেতু এগুলি বন্ধুত্বের নিদর্শনরূপে রাক্ষসকে উপহার দিয়েছিলেন। আবার অমাত্য রাক্ষসও কায়স্থ শকটদাসের উদ্ধারকর্তা সিদ্ধার্থককে মনের আনন্দে দান করে দিয়েছিলেন।

মলয়কেতু শুধালেন, 'এগুলো কোথায় নিয়ে যাচ্ছ?'

সিদ্ধার্থক অম্লান বদনে বলে দিলে, 'মহারাজ চন্দ্রগুপ্তের কাছে নিবেদন করতে।'

মলয়কেতু রাগে কাঁপতে কাঁপতে বললেন, 'কী, আমার বন্ধুত্বের উপহার সেই বিশ্বাসঘাতক রাক্ষস চন্দ্রগুপ্তের কাছে নিবেদন করতে পাঠিয়েছে। উঃ।'

ভাগুরায়ণ আরও খুঁচিয়ে জিজ্ঞেস করলে, 'কোন্ কোন্ রাজা রাক্ষসের সঙ্গে যোগ দিয়ে চন্দ্রগুপ্তের সঙ্গে সন্ধি করতে চায়—বল।'

সিদ্ধার্থক গড় গড় করে প্রায় মুখস্থ বলে গেল, 'আজ্ঞে—ভদ্রভট্ট, পুরুষদত্ত, বলগুপ্ত, রাজসেন। প্রথম দুজন চায় কুমারের বিষয়সম্পত্তি, বলগুপ্ত চায় রাজকোষ, রাজসেন—হাতী।'

ভাগুরায়ণ জিজ্ঞেস করলে, 'অমাত্য রাক্ষস আর কি বলে পাঠিয়েছেন?'

সিদ্ধার্থক কপট বিনয়ে বললে, 'অমাত্য রাক্ষস বলেছেন—আপনি যেমন সেই ভিক্ষুক ব্রাহ্মণ চাণক্যকে বিতাড়িত করে আমার প্রীতি উৎপাদন করেছেন তার জন্য আমি চির কৃতজ্ঞ।'

ভাগুরায়ণ একটু মৃদু হেসে মলয়কেতুকে বললে, 'কুমার, এ যেন মনে হচ্ছে, চন্দ্রগুপ্তের মন্ত্রিত্বের দিকেই অমাত্য রাক্ষসের লোভ। আসলে শত্রুতা চন্দ্রগুপ্তের সঙ্গে নয়, শত্রুতা চাণক্যের সঙ্গে। তার জন্যই আপনাকে এই বিপদের মুখে কৌশলে টেনে এনেছেন।'

'ঠিক।' মলয়কেতু ক্রোধে অগ্নিশর্মা হয়ে হুকুম দিলেন, 'ধরে আন রাক্ষসকে।'

অমাত্য রাক্ষস এলেন—শান্ত প্রাজ্ঞ ভাল মানুষটি। রাজকুমারের কাছে আসতে হলে যোগ্য বসন ভূষণ চাই! তাই তিনি পরে এসেছেন হাতে বালা বাজু, কানে কুণ্ডল। এই বহুমূল্য পুরানো অলঙ্কারগুলি একদিন তিনি চাণক্যের পাঠানো গুপ্তচরের কাছ থেকেই কিনেছিলেন। রাক্ষস সামনে এসে দাঁড়াতেই মলয়কেতুর চোখে পড়ল প্রথমে—অলঙ্কারগুলি। সঙ্গে সঙ্গে তাঁর চোখ জ্বলে উঠল বাঘের মত। হায়, এ অলঙ্কার যে তাঁর বাবার—নিহত রাজা পর্বতকের। মলয়কেতু লাফ দিয়ে উঠলেন।

ভাগুরায়ণ তাঁকে থামিয়ে রাক্ষসকে জিজ্ঞেস করলেন, 'আপনি সিদ্ধার্থককে চন্দ্রগুপ্তের কাছে কেন পাঠাচ্ছিলেন?'

'আমি!' অমাত্য রাক্ষস যেন আকাশ থেকে পড়লেন। বললেন, 'এ মিথ্যা কথা।'

ভাগুরায়ণ বললে, 'এ চিঠিতে কি লিখেছেন?'

অমাত্য রাক্ষস অবাক—চিঠির বিষয় তিনি কিছুই জানেন না।

ভাগুরায়ণ বললে, 'এ চিঠির লেখাটা কার হাতের?'

রাক্ষসের মুখ শুকিয়ে গেল—হাতের লেখা যে তাঁরই প্রিয়বন্ধু কায়স্থ শকটদাসের। রাক্ষস বলে উঠলেন, 'এ ষড়যন্ত্র—চাণক্যের ষড়যন্ত্র। হায়, প্রিয় বন্ধু শকটদাসও কি চাণক্যের গুপ্তচর? না এ জাল চিঠি!'

ভাগুরায়ণ রাক্ষসের মুদ্রার ছাপ দেখিয়ে বললে, 'বলতে চান—এটাও কি তবে জাল!'

রাক্ষস ক্রোধে ক্ষোভে নিজের মাথার চুল টানতে লাগলেন। বললেন, 'এ ষড়যন্ত্র—কুটিল চাণক্যের ষড়যন্ত্র!'

ভাগুরায়ণ বিদ্রূপ করে বললে, 'চাণক্যের ষড়যন্ত্র—না কুমার মলয়কেতুর বিরুদ্ধে অমাত্য রাক্ষসের ষড়যন্ত্র?'

রাক্ষস স্তব্ধ।

মলয়কেতু জিজ্ঞেস করলেন, 'আপনি যে অলঙ্কার পরেছেন—তা আপনি কোথায় পেলেন?'

রাক্ষস বললেন, 'একদিন একটা লোক এসেছিল বিক্রি করতে—আমি তার কাছ থেকে কিনেছি।'

মলয়কেতু বললেন, 'মহারাজ পর্বতকের অলঙ্কার এতই সস্তা যে, রাস্তার লোক তা ফিরি করে বেড়ায়! মিথ্যাবাদী—বিশ্বাসঘাতক! বিষ-কন্যা প্রয়োগ করে তুমিই আমার বাবাকে মেরে ফেলেছ। আর ঢাকতে পারবে না। যে তোমার বিষ-কন্যা এনে দিয়েছিল—সে ওই তোমার পেছনেই দাঁড়িয়ে আছে—দেখ।

অমাত্য রাক্ষস ফিরে দেখলেন—ছদ্মবেশী সন্ন্যাসী জীবসিদ্ধি। রাক্ষস চীৎকার করে উঠলেন, 'ওঃ, এও চাণক্যের গুপ্তচর! হায় বিধি!'

চারিদিকে সাক্ষী প্রমাণ সব খাড়া। তার মধ্যে হতাশ স্তব্ধ হয়ে দাঁড়িয়ে রইলেন অমাত্য রাক্ষস। বুঝলেন—এ সাংঘাতিক ষড়যন্ত্র জাল থেকে তাঁর উদ্ধার নেই।

মলয়কেতু রাগে কাঁপতে কাঁপতে বললেন, 'পদলোভী মন্ত্রী, যাও—চাণক্যই তোমার একমাত্র শত্রু, সে আজ বুঝেছি। বিশ্বাস-ঘাতক—চিরদাস। যাও, চন্দ্রগুপ্তের দাসত্ব করগে। আমি তোমাকে সুহৃদের সম্মান দিয়েছিলাম, সর্বস্ব সমর্পণ করেছিলাম—তা তোমার পছন্দ হল না। দূর হয়ে যাও আমার চোখের সুমুখ থেকে—তোমার প্রাণ নিতেও আমার ঘৃণা হয়।'

অসহায় অমাত্য রাক্ষস—এতদিনে আজ সঙ্গহীন, বন্ধুহীন, সম্বলহীন। আস্তে আস্তে তিনি মাথা নীচু করে বেরিয়ে গেলেন রাজ-শিবির থেকে অপমানের বোঝা নিয়ে। কেউ তাঁর পথ রোধ করলে না। বাইরে এসে আকাশের দিকে তাকালেন—চোখের কোণে লাঞ্ছনার অশ্রু নেমে এল। সন্ধ্যা তখন ঘন হয়ে আসছে। অসহায় রাক্ষস সেই অন্ধকারের মধ্যে দিয়ে এগিয়ে চললেন পাটলী-পুত্রের দিকে—যেখানে তাঁর অবশিষ্ট একমাত্র প্রিয় বন্ধু চন্দনদাস সপরিবারে কারারুদ্ধ হয়ে আছেন, সেখানে তাঁর স্ত্রী পুত্র পরিজন কার আশ্রয়ে আছে কে জানে। রাক্ষস এগিয়ে চললেন।

এদিকে মলয়কেতু সেনাপতিদের হুকুম দিলেন, 'পাটলীপুত্র আক্রমণে আজই অগ্রসর হও।'

ভাগুরায়ণ হেসে বললে, 'কাকে আক্রমণ করবেন কুমার? মহারাজ চন্দ্রগুপ্তের আদেশে আপনি শিবিরেই বন্দী। আর এক পা নড়বেন না।'

'তুমি—তুমি—ভাগুরায়ণ!' মলয়কেতু চীৎকার করে উঠলেন, 'তুমিও সেই কুটিল চাণক্যের গুপ্তচর! হায় বিধি!'

মারামারি নেই, কাটাকাটি নেই—পণ্ডিত চাণক্যের একটা যুদ্ধ জয় হয়ে গেল। বাকী রইল শুধু আর একটা। সে হল রাক্ষসকে দিয়ে চন্দ্রগুপ্তের মন্ত্রীত্ব নেয়ানো।

চাণক্যের সেই বহু আকাঙ্ক্ষিত অমাত্য রাক্ষস সহায় সম্বল হীন হয়ে আবার ফিরে এলেন পাটলীপুত্রে। চাণক্য ঠাকুরের গুপ্তচর সর্বত্র। অমাত্য রাক্ষসকে তারা দেখতে পেয়েই খবর দিল চাণক্যকে, 'ঠাকুর, তিনি পাটলীপুত্রে এসেছেন। এসেই নানা জনের কাছে শ্রেষ্ঠী চন্দনদাসের খোঁজ খবর করছেন।'

চাণক্য মনে মনে বললেন, 'জানি সেই বন্ধুবৎসল আসবেন।' চরদের নির্দেশ দিলেন, 'তোমরা চারদিকে রটিয়ে দাও—আজই চন্দনদাসকে মশানে নিয়ে গিয়ে মেরে ফেলা হবে। অমাত্য রাক্ষসের কাছে কেউ ছদ্মবেশে গিয়ে খবরটা জানিয়ে এস এবং চন্দনদাসকে মশানে নিয়ে যাও।'

চররা ছুটল আবার কাজের নির্দেশ পেয়ে।

ওদিকে বন্ধু চন্দনদাসের প্রাণদণ্ডের খবর পেয়ে রাক্ষস মশানে এসে হাজির হলেম। চণ্ডালরা তখন চন্দনদাসকে হত্যা করতে উদ্যত।

রাক্ষস ছুটে গিয়ে বললেন, 'ওঁকে মেরো না। দোহাই তোমাদের। তোমাদের সেই কুটিল নিষ্ঠুর চাণক্যকে গিয়ে বল—যার জন্য মহাত্মা চন্দনদাসের জীবন নিতে চাচ্ছ—সেই হতভাগ্য রাক্ষস এসে হাজির হয়েছে। আমার জীবন নাও।'

চন্দনদাসের চোখে জল। বললে, 'না না বন্ধু—আমাকে মরতে দাও।'

ঘাতক দু'জন চোখ টেপাটেপি করে বললে, 'ওরে, অমাত্য রাক্ষসকে ধর। আমি চাণক্য ঠাকুরকে খবরটা দিই।'

খবর পেয়ে ছুটে এলেন চাণক্য ঠাকুর, ছুটে এলেন স্বয়ং মহারাজ চন্দ্রগুপ্ত, চাণক্যের চোখের ইঙ্গিতে ঘাতকরা চন্দনদাসকে নিয়ে চলে গেল।

চাণক্য রাক্ষসকে বললেন, 'তুমি কি সত্যিই চন্দনদাসের জীবন-ভিক্ষা চাও ?'

রাক্ষস সরোষে বললেন, 'সে বিষয়ে কি তোমার সন্দেহ আছে ? তুমি জটিল নিষ্ঠুর—বন্ধুত্ব ও প্রীতির তুমি কিছুই জান না।'

চাণক্য চটলেন না—হাসলেন। হেসে বললেন, 'তুমি এখনও যেন কথায় কথায় লড়াই করছ বন্ধু। শোন, তুমি সত্যিই যদি চন্দনদাসের জীবন ফিরে পেতে চাও—তা হলে আমার এই মন্ত্রীগিরির দণ্ডটি তোমার হাতে তুলে নিতে হবে।'

রাক্ষস বিস্মিত হয়ে বললেন, 'তার মানে ?'

চাণক্য বললেন, 'তোমার যোগ্যপদ তুমি গ্রহণ কর—আমাকে এবার ছুটি দাও। তোমার বন্ধুত্ব আজ কামনা করছি।'

রাক্ষস বললেন, 'তুমি কুটিল। তোমার ছলনা বুঝি না—বিশ্বাস করি না! তোমার ও-শাস্ত্রের আমি অযোগ্য।'

চাণক্য হেসে বললেন, 'প্রবীণ ও প্রাজ্ঞ মন্ত্রী কতখানি অযোগ্য—সে আমিও জানি। তুমি এই মন্ত্রীর দণ্ড গ্রহণ না করলে চন্দনদাসের প্রাণ রক্ষা হবে না।'

রাক্ষস কিছুক্ষণ হতবাক হয়ে চেয়ে রইলেন চাণক্যের মুখের দিকে। তারপর আস্তে আস্তে বললেন, 'তোমার মন্ত্রীপদ আমি নেব! এ কি সত্যি! তুমি কি সত্যিই তাই চাও চাণক্য ?'

'তাই চাই বন্ধু—প্রাণ ভরে তাই চাই।' চাণক্য রাক্ষসের দুটি হাত চেপে ধরলেন। বললেন, 'দেখ তোমার সঙ্গে লড়াই করে করে সেনাবাহিনী ক্লান্ত হয়ে পড়েছে—তাদের রাতের ঘুম নেই, দিনের বিশ্রাম নেই—কখন কি হয়। ক'মাসে হাতী ঘোড়াগুলো সব রোগা হয়ে গেছে। তোমার শত্রুতায় চন্দ্রগুপ্তের সিংহাসন টলোমল। এখন একমাত্র তোমার প্রেমেই তা হতে পারে সুদৃঢ়—ভারতের অদ্বিতীয় রাজ-সিংহাসন। আজ তোমার আমি প্রেম চাই বন্ধু।'

রাক্ষস সবিস্ময়ে চেয়ে রইলেন এই রহস্যময় শীর্ণকায় ব্রাহ্মণটির দিকে।

চাণক্য আবার বললেন, 'গ্রহণ কর ভাই মন্ত্রিত্বের দণ্ড, প্রাণ রক্ষা কর তোমার একান্ত বন্ধু চন্দনদাসের, সুদৃঢ় কর মহারাজ চন্দ্রগুপ্তের রাজ-সিংহাসন, ভুলে যাও পুরানো বিরোধ।'

চাণক্যের কথায় যে আবেদন ছিল তাকে অমাত্য রাক্ষস আর অস্বীকার করতে পারলেন না। আস্তে আস্তে অধোবদনে তিনি বললেন, 'দাও—তবে দাও তোমার মন্ত্রিত্বের দণ্ড।'

চাণক্য আনন্দে রাক্ষসের হাতে মন্ত্রিত্বের দণ্ডটি তুলে দিয়ে চন্দ্রগুপ্তকে বললেন, 'মহারাজ চন্দ্রগুপ্ত, প্রাজ্ঞ মন্ত্রী আজ তোমার সচিব পদ গ্রহণ করেছেন। আর তোমার ভয় নেই—ভাগ্য তোমার সুপ্রসন্ন। রাজ্যে প্রচার করে দাও—আজ থেকে অমাত্য রাক্ষসই সব কিছু পরিচালন করবেন। আমারও প্রতিজ্ঞা রক্ষা হল—এখন মুক্ত শিখাটিতে গেরো লাগাই।'

সারা মগধ জুড়ে তখন আবার নতুন করে উৎসবের বাদ্যভাণ্ড বেজে উঠল।

॥ 'মুদ্রারাক্ষস' থেকে ॥



# বন্ধুবিচ্ছেদ

এক সময়ে সুদর্শন নামে এক রাজা পাটলীপুত্র নগরে রাজত্ব করতেন। যেমন ছিল রাজার খ্যাতি-প্রতিপত্তি—তেমনি ছিল তাঁর অগাধ ধনদৌলত। হাতীশালে কত হাতী, ঘোড়াশালে কত ঘোড়া—কত লোকলস্কর দাসদাসী, তার আর হিসেব নেই। এত কিছুর মধ্যেও রাজার মনে কিন্তু সুখ নেই। কারণ ছেলেগুলি একেবারে আকাট। তারা লেখাপড়া একেবারেই করে না। পণ্ডিত দেখলে কোথায় যে লুকোয় তার ঠিক নেই। অথচ রাজার ছেলে—বড় হয়ে তাদের রাজ্য চালাতে হবে। তাতে কত রকমের বিপদ ঠ্যাকা আছে। কেমন করে এড়িয়ে যেতে হয়, কার সঙ্গে যুদ্ধ করবে, কার সঙ্গে শান্তি—এসব আগে থেকে জানা উচিত, পড়া উচিত। তার জন্য শাস্ত্র পুঁথি আছে। কিন্তু কে টানবে রাজকুমারদের শাস্ত্র পুঁথির দিকে। পড়ার কথা শুনলেই তারা পগার পার। এ ছাড়াও আছে আবার নানা রকম বাঁদরামি। রাজার মনে ভারী দুঃখ—কে তাদের মানুষ করে তুলতে পারবে!

একদিন রাজসভার পণ্ডিতদের ডেকে রাজা বললেন, 'আপনাদের মধ্যে কে এমন আছেন যিনি আমার ছেলে ক'টিকে মানুষ করে তুলতে পারেন?'

পণ্ডিতেরা সভয়ে মুখ চাওয়া-চাউয়ি করলেন।

তাঁদের মধ্যে বিষ্ণু শর্মা ছিলেন মস্ত পণ্ডিত। তিনি বললেন, 'আমি ওদের ছ' মাসের মধ্যে শিখিয়ে পড়িয়ে মানুষ করে তুলতে পারি।'

শুনে রাজা ভারী খুশী। পণ্ডিত বিষ্ণু শর্মার হাতেই তাঁর ডানপিটে ছেলেগুলির ভার দিয়ে তিনি নিশ্চিন্ত হলেন।

ছেলেদের ভার তো নিলেন কিন্তু বিষ্ণু শর্মা ভাবতে বসলেন—কেমন করে এদের মতিগতি ফেরাবেন। তিনি ঠিক করলেন—ওদের মজার মজার গল্প বলবেন। কারণ, আগেই তোড়জোড় করে লেখাপড়া শেখাতে গেলে ওরা হয়তো পালাবে—আর পণ্ডিতের ছায়াও মাড়াবে না। এই ভেবে বিষ্ণু শর্মা রাজকুমারদের একদিন ডাক দিলেন। ডেকে বললেন, 'একটা মজার গল্প শুনবে ?'

গল্পের কথায় রাজকুমারেরা পণ্ডিত মশায়কে ছেঁকে ধরলে। বললে, 'বলুন পণ্ডিত মশায়।'

বিষ্ণু শর্মা বললেন, 'তবে শোন। এক সিংহ, বলদ আর দুই শেয়ালের গল্প। দেখ কেমন করে দুষ্টু লোকে সর্বনাশ করে।' এই বলে বিষ্ণু শর্মা গল্প শুরু করলেন ঃ

দাক্ষিণাত্যে সুবর্ণবতী নামে একটি নগর ছিল। সেই নগরে বর্ধমান নামে এক বণিক বাস করত। একদিন বণিক একটা গোরুর গাড়িতে অনেক রকম জিনিসপত্র বোঝাই করে কাশ্মীরের দিকে রওনা হল বাণিজ্যের উদ্দেশে। যেতে যেতে পথে পড়ল এক অরণ্য—ভয়ানক দুর্গম তার পথঘাট। এইখানে গাড়ি টানতে টানতে পড়ে গিয়ে একটি বলদের পা ভেঙে গেল। বণিক বর্ধমান পড়ল মহা বিপদে। যাই হোক, গাড়ি সেইখানে ফেলে রেখে চলে গেল সে ধর্মপুর নামে এক নগরে। সেখান থেকে নতুন একটি বলদ কিনে আনলে এবং তাকে গাড়িতে জুতে আবার কাশ্মীরের দিকে যাত্রা করলে।

বেচারী খোঁড়া বলদটি পড়ে রইল সেইখানে। তার নাম হল সঞ্জীবক। কয়েক দিন পড়ে থেকে আস্তে আস্তে তার পায়ের ব্যথা সেরে এল। তিন পায়ে খোঁড়াতে খোঁড়াতে তখন সে চারদিকে মনের আনন্দে ঘাস খেয়ে খেয়ে ঘুরতে লাগল। প্রচুর ঘাস খেয়ে খেয়ে তার চেহারা ফিরে গেল—গায়েও হল খুব জোর। তখন

তাকে দেখলে কে বলবে যে সে বলদ। গায়ে চর্বিটর্বি হয়ে এমনই তার চেহারা হল যে, তাকে দেখে হঠাৎ মনে হবে অন্য কোনও জানোয়ার। সঞ্জীবক মনের আনন্দে গাঁক গাঁক শব্দ করে সেই দুর্গম জঙ্গলে ঘুরে বেড়াতে লাগল।

সেই বনের রাজা ছিল এক সিংহ, তার নাম পিঙ্গলক। একদিন যমুনায় জল খেতে গিয়ে পিঙ্গলক শুনতে পেল ভয়ানক এক শব্দ— যেন মেঘ ডাকছে। শব্দ শুনে পিঙ্গলক ভয় পেয়ে গেল। তখন জলটল ফেলে পশুরাজ পিঙ্গলক নিজের গুহায় এসে চুপ করে বসে রইল।

পিঙ্গলকের ছিল দু'জন শেয়াল মন্ত্রী—করটক আর দমনক। কিছুদিন থেকে রাজা তাদের ওপর খুশী ছিলেন না। তারা পশুরাজের খাবার থেকে ভয়ানক মাংস চুরি করত। সেদিন পশুরাজকে মুখ শুকনো করে বসে থাকতে দেখে করটক আর দমনক আলোচনা করতে লাগল।

দমনক বললে, 'ভাই করটক, আমাদের রাজা জল না খেয়েই ভয়ে ভয়ে পালিয়ে এলেন কেন বল দেখি?'

করটক রাগ করে বলল, 'জেনে আমাদের লাভ কি? রাজা আমাদের বিনা দোষে অনেক অপমান করেন, অনেক কষ্ট দেন। এখন মরুন গে—কোথায় কি দেখেছেন। ওই রকম রাজার সেবা করতে নেই।'

দমনক বললে, 'ভুল করছ, ভায়া। প্রধান মন্ত্রী হতে হলে তোমাকে তার কাজ ও যোগ্যতা দেখাতে হবে।'

করটক বললে, 'তা হলে তুমি কি করতে চাও?'

দমনক বললে, 'দেখছ না—রাজা ভয় পেয়েছেন। ওই ভয় দিয়েই আমি রাজাকে বশ করব; ব্যাপারটা জানা দরকার—কেন ভয় পেয়েছেন।'

করকট বললে, 'তবে যাও।'

দমনক তখন চলল রাজা পিঙ্গলকের কাছে। গিয়ে রাজাকে সাষ্টাঙ্গে প্রণাম করলে।

পিঙ্গলক বললে, 'কি খবর হে দমনক, কত দিন তুমি আসনি ?'

দমনক তখন অভিমান ভরে বললে, 'মহারাজ তো আর গরীব চাকরদের খোঁজ খবর নেন না! তবে রাজার বিপদে আমরা সব সময়েই সজাগ। আজ দেখলাম আপনি জল খেতে গিয়ে ফিরে এলেন—জল খেলেন না। ব্যাপার কি, মহারাজ ?'

পিঙ্গলক বললে, 'দেখ, এই বনে নতুন কোনও ভয়ঙ্কর জানোয়ার একটা এসেছে। তার ডাকে আকাশ পর্যন্ত কেঁপে ওঠে। যার ডাক এমন—না জানি তার গায়ের জোর কত! আমার মনে হচ্ছে—আমাদের সকলেরই এ জঙ্গল ছেড়ে চলে যাওয়া উচিত।'

দমনক বললে, 'মহারাজ, এ ভয়ের কথাই বটে। আমরাও তার ডাক শুনে ভয়ে কেঁপেছি। তবে বিপদের সময় যে মন্ত্রী সৎ পরামর্শ না দিয়ে চট্ করে পালাতে বলে বা হুট করে যুদ্ধ করতে বলে, সে মন্ত্রী বাজে মন্ত্রী। আপনি নিশ্চিন্ত থাকুন—আমরা থাকতে আপনার কোনও বিপদ হবে না। আমি যাচ্ছি—সেই জানোয়ারের হালচালটা আগে বুঝে আসি।' এই বলে দমনক রাজার কাছ থেকে বিদায় নিয়ে করটকের কাছে ফিরে এল।

তারপর দমনকের কাছ থেকে সব শুনে করটক বললে, 'কিছু না জেনেই তুমি রাজাকে ভরসা দিলে কেন ? শেষকালে একটা যদি বিপদ ঘটে যায়!'

দমনক হেসে বললে, 'ভায়া, চুপ কর। আমি জানি আমাদের রাজা একটা বলদের ডাক শুনে মিথ্যে ভয় পেয়েছেন।'

করটক বললে, 'তবে তুমি রাজাকে সে কথা বললে না কেন ?'

দমনক বললে, 'আরে আগেই যদি রাজার ভয় ভেঙে দিই তবে আমাদের আর কি লাভ ? কেমন করে রাজাকে হাতে রাখবে ?'

করটক বলে, 'তা হলে এখন কি করবে ?'

দমনক বললে, ‘তুমি এই গাছতলায় সেনাপতির মত গ্যাঁট হয়ে বসে থাক। আমি বলদটাকে ডেকে আনি।’

তারপর দমনক সঞ্জীবকের কাছে গিয়ে বললে, ‘ওহে বলদ, শোন। রাজা পিঙ্গলকের হুকুমে আমি এই বন রক্ষা করি। আমাদের সেনাপতি করটক তোমাকে ডাকছেন। তাড়াতাড়ি চল—নয় তো তোমার ভাল হবে না।’

সঞ্জীবক ভয় পেয়ে চলল দমনকের সঙ্গে সঙ্গে।

করটক বলদকে দেখতে পেয়ে গোঁপ পাকিয়ে খ্যাঁক খ্যাঁক করে



উঠল। বললে, ‘তুমি তো আচ্ছা বলদ! এই বনে থাক অথচ আমাদের রাজাকে প্রণাম করতে যাওনি কেন?’

সঞ্জীবক ভয় পেয়ে জোড় হাত করে বললে, ‘অপরাধ মার্জনা করুন। হুকুম করুন এখন কি করতে হবে!’

করটক বললে, ‘চল রাজাকে প্রণাম করবে।’

সঞ্জীবক ভয়ে ভয়ে চলল ওদের সঙ্গে।

তারপব সঞ্জীবককে আড়ালে রেখে করটক আর দমনক রাজার কাছে গেল।

রাজা ওদের দেখতে পেয়ে সাগ্রহে জিজ্ঞেস করলে, 'কি হে, সেই জানোয়ারটার কোনও খবরটবর পেলে নাকি ?'

দমনক বললে, 'তাকে দেখেছি, মহারাজ। সত্যিই সে ভয়ঙ্কর বটে। আপনার সঙ্গে সে দেখা করতে এসেছে। এখন আপনি সেজেগুজে সাবধান হয়ে বসুন। তার ডাক শুনে ভয় পাবেন না যেন। আমরা তো আছিই।'

তারপর ওরা দু-জন সঞ্জীবককে ডেকে এনে পিঙ্গলকের সঙ্গে দেখা করিয়ে দিলে।

রাজা পিঙ্গলক সঞ্জীবকের মহাবলশালী কিম্ভূতকিমাকার চেহারা দেখে ঘাবড়ে গেল। ইয়া লম্বা লম্বা ছুঁচলো শিং, ড্যাম ড্যাম করে চেয়ে আছে ভাঁটার মত দুটো চোখ, দশটা জয়ঢাকেব মত পেট, মাটিতে প্রায় লুটিয়ে পড়ছে গলাব থলে। ওই থলের মধ্যেই সে পিঙ্গলককে ভরে রাখতে পাববে—পেট পর্যন্ত আর যেতে হবে না। বাজা পিঙ্গলক ভাবলে—এর গায়ে নিশ্চয়ই খুব জোর। ওর সঙ্গে ভাব করাই ভাল।

তারপর বলদের সঙ্গে সিংহের বন্ধুত্ব হয়ে গেল। তারা এক সঙ্গে সুখে বাস করতে লাগল। সঞ্জীবকের সঙ্গে বন্ধুত্ব হওয়ার পব বাজা পিঙ্গলক খুশী হয়ে করটক ও দমনকের ওপরে খাবাব ঘরের ভাব ছেড়ে দিলে। করটক আর দমনক সুযোগ পেয়ে হরদম মাংস খেতে লাগল—এমন কি রাজাব ভাগ পর্যন্ত তারা সাবাড় করে দিতে লাগল।

কিছুদিন পরে রাজা পিঙ্গলকের বাড়ি এল তার ভাই স্তব্ধকর্ণ। ভাইকে খেতে দেওয়ার জন্য পিঙ্গলক বেরুল খাবারের সন্ধানে।

সঞ্জীবক বললে, 'মহারাজ আজ আপনি যে এত মাংস এনেছিলেন —তা কোথায় গেল ?'

পিঙ্গলক বিরক্ত হয়ে বললে, 'আর বল কেন। করটক আর দমনক সে মাংস খেয়ে ফেলেছে।'

সঞ্জীবক বললে, 'মহারাজের হুকুম না নিয়ে এমন কাজ করা তাদের অন্যায় হয়েছে।'

স্তব্ধকর্ণ বললে, 'দাদা, তোমার শেয়াল-মন্ত্রীরা যুদ্ধের কাজেই ভাল—খাবার জিনিস তাদের কাছে রাখা ঠিক নয়।'

পিঙ্গলক বললে, 'আরে তারা আমার কথা শোনেই না।'

স্তব্ধকর্ণ পিঙ্গলকের কানে কানে বললে, 'দাদা, আমার বুদ্ধি শোন। এই সঞ্জীবক ঘাস পাতা খায়—মাংস খায় না। একেই তোমরা ভাঁড়ারের ভার দাও—তাহলে মাংস আর নষ্ট হবে না।'

'ঠিক বলেছ।' এই বলে সেই দিন থেকে ভাঁড়ারের ভার দিল সঞ্জীবকের হাতে।

এই ব্যাপারে করটক আর দমনকের মেজাজ গেল বিগড়ে। দমনক ক্ষেপে গিয়ে করটককে বললে, 'দেখলে রাজার কাণ্ড! সঞ্জীবক হল এখন প্রিয়পাত্র। যাই হোক, রাজা যাতে বলদটার ওপর এবারে চটে যায়—তাই করতে হবে। ওদের মধ্যে আমিই বন্ধুত্ব ঘটিয়েছিলাম—আবার আমিই ঝগড়া বাধাব।'

করটক মনের দুঃখে বললে, 'কর ভাই যা করবার। বলদটার জন্য পেট ভরে আর মাংস খেতে পাচ্ছি না।'

এর পর একদিন দমনক পিঙ্গলকের কাছে গিয়ে বললে, 'মহারাজ, ভয়ানক খবর। সঞ্জীবক সকলের কাছে আপনার নিন্দে করে বেড়াচ্ছে। সে এই বনের রাজা হতে চায়।'

পিঙ্গলকের বুক কেঁপে উঠল। সে ভয়ে চুপ করে রইল।

দমনক বললে, 'মহারাজ, আমরা আপনার অনেক দিনের মন্ত্রী।

আমাদের দূর করে দিয়ে আপনি প্রধান মন্ত্রী করলেন সঞ্জীবককে। তাতেই তার এই আস্পর্ধা।'

পিঙ্গলক ফ্যাল ফ্যাল করে চেয়ে রইল।

দমনক বললে, 'এই জন্য শাস্ত্রে বলেছে—রাজা যদি একজন মন্ত্রীকেই রাজ্যের সর্বপ্রধান করেন তা হলে সেই মন্ত্রী ক্ষমতায় আর আর গর্বে অন্ধ হয়ে ওঠে, তাবপর কিছু দিনের মধ্যে সে নিজেই রাজা হয়ে বসতে চায়। তাতে শেষ পর্যন্ত রাজার প্রাণ যায়।'

পিঙ্গলক বললে, 'তার সঙ্গে আমি বন্ধুত্ব করেছি অথচ সে আমার অনিষ্ট করবে কেন?'

দমনক বললে, 'মন্দ লোকের স্বভাবই ওরকম। কুকুরের ল্যাজে যতই তেল মালিশ করা যাক—তাকে কি সোজা কবা যায়? আপনাকে সাবধান করে দিলাম—এর পরে যদি বিপদে পড়েন তো, মহারাজ আমাকে দোষ দেবেন না।'

পিঙ্গলক ভেবে ভেবে বললে, 'সে যে আমার বিরুদ্ধে বিদ্রোহ করবে—তা কেমন করে বুঝব?'

দমনক বললে, 'দেখলেই বুঝবেন। তখন দেখবেন শিং উঁচিয়ে সে গর্জন করতে থাকবে, সামনের দু'পায়ে মাটি খুঁড়তে থাকবে। তারপরই আপনাকে সে আক্রমণ করেবে।'

পিঙ্গলক বললে, 'তা হলে উপায়?'

দমনক বললে, 'ওকে ভয় দেখান—শাস্তি দিন। ও যখন আসবে তখন হা করে কটমট করে এমন ভাবে তাকান যাতে ও ভয় পায়। যেন ইচ্ছা করলেই ওকে আপনি এক মুহূর্তে খেয়ে ফেলতে পারেন।'

পিঙ্গলক বললে, 'আচ্ছা—তাই হবে।'

তারপর দমনক মুখ শুকনো করে হাজির হল গিয়ে সঞ্জীবকের কাছে। দমনকের ভাবসাব দেখে সঞ্জীবক বললে, 'কি খবর বন্ধু?'

দমনক বললে, 'আর ভাই—বড় খারাপ খবর। আমাদের রাজা তোমার ওপর হঠাৎ ক্ষেপে গিয়ে বলেছেন—সঞ্জীবককে মেরে তার

মাংস আমার বাড়ির লোকজনদের খাওয়াব। জানই তো, ওর আবার এক ভাই এসেছে। খবরটা আমি গোপনে জানতে পেরেছি। সাবধান।'

সঞ্জীবক ভয় পেয়ে বললে, 'আমি তো রাজার কোনও অনিষ্ট করিনি, তবে কেন আমাকে তিনি মারবেন?'

দমনক বললে, 'ভাই, রাজা কারুর প্রিয় হয় না। এই রাজাটি মুখে খুব মিষ্টি কিন্তু মনে বিষ ভরা।'

সঞ্জীবক সাত-পাঁচ ভেবে বললে, 'রাজা যদি লড়াই করতে আসেন. তা হলে আমিও লড়াই করব। কিন্তু কখন তিনি কি ভাবে আক্রমণ করবেন তা কেমন করে বুঝব?'

দমনক বললে, 'রাজা যখনি কান খাড়া করে ল্যাজ তুলে হা করে তোমার দিকে কটমট করে তাকাবে তখনি বুঝবে—এবার ঝাঁপিয়ে পড়ল বলে। তখনি তুমি গর্জন করে রাজাকে তাড়া করবে।'

তারপর দমনক করটককে গিয়ে বললে, 'আর ভাবনা নেই বন্ধু। সিংহের সঙ্গে বলদের ঝগড়া বাধিয়ে দিয়েছি।'

করটক বললে, 'ধূর্তরা এমনি ভাবেই ধনীদের বিপথগামী করে নিজেদের উন্নতি করে।'

দমনক বললে, 'ভায়া, চুপ করে বসে বসে দেখ।'

এই বলে ছুটে গেল সে সিংহের কাছে। বললে, 'মহারাজ, তৈরী থাকুন। সেই বদমাস সঞ্জীবকটা এখুনি আসবে।'

তারপর সঞ্জীবক এসেই দেখতে পেল—সিংহ কান খাড়া করে ল্যাজ তুলে হা করে তার দিকে কটমটিয়ে চেয়ে আছে। অমনি সঞ্জীবক ভয়ানক তর্জন গর্জন করে শিং দিয়ে মাটি খুঁড়তে লাগল। তাই না দেখে সিংহও রাগে লাফ দিয়ে পড়ল বলদের ঘাড়ে। কিছুক্ষণের মধ্যেই সঞ্জীবক সিংহের হাতে মারা পড়ল।

বলদ মরে গেলে সিংহ বললে, 'হায় হায়, আমি কি অন্যায় কাজ করে ফেলেছি।'

দমনক বললে, 'মহারাজ, দুঃখ করছেন কেন? শত্রুকে মেরে ভালই করেছেন, এখন আপনার আর কোনও ভয় রইল না।'

গল্প শেষ করে বিষ্ণু শর্মা বললে, 'দুষ্টু লোকে কেমন করে বন্ধুদের মধ্যে ঝগড়া বাধায় তা তো শুনলে।'



রাজপুত্রেরা খুশী হয়ে বললে, 'শুনলাম পণ্ডিত মশায়। আপনি আর একটি গল্প বলুন।'

এই রকম গল্পের ভেতর দিয়ে বিষ্ণু শর্মা রাজপুত্রদের শিক্ষা দিতে লাগলেন।

॥ 'হিতোপদেশ' থেকে ॥



# বন্ধুলাভ

এ কাহিনী হল বহু বহু যুগ আগের। বন্ধুত্ব যে কেমন করে গড়ে উঠে—তাই নিয়ে বিষ্ণু শর্মা বললেন আর একটি গল্প।

তখন গোদাবরী নদীর তীরে ছিল বিরাট এক জঙ্গল। সেই জঙ্গলে মস্ত এক শিমুল গাছে একটি বুদ্ধিমান কাক বাস করত। কাকটির নাম ছিল লঘুপতনক। যেমন নাম—তেমনি তার কাজ। লঘুপতনক এমন টুপ করে নেমে এসে ছোঁ-মেরে উধাও হতে পারে যে কেউ টেরও পায় না। একদিন শেষরাতে লঘুপতনকের ঘুম ভেঙে গেল। গাছের আগায় বসে চেয়ে দেখল, একটি ব্যাধ কেমন ভাবে যেন ঘোরাঘুরি করছে। বিপদের ভয়ে সে ব্যাধের পিছনে পিছনে উড়ে চলল। কিছুদূর এসে সে দেখল, ব্যাধটা এক জায়গায় কিছু চাল ছড়িয়ে দিয়ে তার উপর ফাঁদ পেতে দিল। দিয়ে বনের আড়ালে লুকিয়ে রইল।

কিছুক্ষণ বাদে এক ঝাঁক পায়রা সেই দিক দিয়ে উড়ে যাচ্ছিল। মাটিতে ছড়ান চাল দেখে তাদের খাবার ইচ্ছা হল। কিন্তু দলের সর্দার ছিল চিত্রগ্রীব—ভারি সেয়ানা। যেমন তার নাম তেমনি তার চেহারা। তার গ্রীবা অর্থাৎ গলার কাছে ময়ূরের মত ঝিকমিক করে। চিত্রগ্রীব সকলকে সাবধান করে দিয়ে বলল,

'এখানে আমাদের নামা উচিত হবে না। বিপদ হতে পারে। ভেবে দেখ একবার, এই জনহীন জঙ্গলে চাল এল কোথা থেকে?'

কিন্তু কে শোনে সে কথা! একটি লোভী পায়রা বলে উঠল, 'বুড়োদের কথা বিপদে আপদে শোনা উচিত বটে, কিন্তু খাওয়া-দাওয়ার সময়েও যদি শুনতে হয় তা হলে খাওয়ার দফা ইতি।'

এই কথা শুনে আরও ক'টি পায়রা লোভী পায়রাটির সঙ্গে সঙ্গে নেমে পড়ল। তাদের দেখাদেখি সবাই। চিত্রগ্রীব নিরুপায়। শেষ পর্যন্ত গোটা ঝাঁকটা চালের লোভে মাটিতে নামার সঙ্গে সঙ্গে ব্যাধের জালে পড়ল। তখন সকলে সেই লোভী পায়রাটির উপর চটে 'মার মার' করে উঠল। বলল, 'ওই হতভাগা পাজিটার কথা শুনেই আমরা এই বিপদে পড়লাম।'

চিত্রগ্রীব সকলকে ঠাণ্ডা করে বলল, 'ওর ওপরে এখন চোট-পাট করে আর লাভ নেই। এখন মাথা ঠাণ্ডা রেখে বিপদ থেকে উদ্ধার পেতে হবে। এক কাজ কর—সকলে এক সঙ্গে জাল নিয়ে উড়ে চল।'

চিত্রগ্রীবের উপদেশ মত সকলে একসঙ্গে ঝটপট করে জাল নিয়ে আকাশে উঠল। আর বনের আড়ালে ব্যাধটা কেবল ফ্যাল ফ্যাল করে চেয়ে রইল।

পায়রারা বলল, 'সর্দারজী, এখন কি করা উচিত?'

সর্দার চিত্রগ্রীব বলল, 'জাল নিয়ে উড়ে চল গণ্ডকী নদীর ধারে। সেখানে আমার এক ইঁদুর বন্ধু আছে। তার কাছে গেলে সে আমাদের জাল কেটে মুক্তি দেবে।'

পায়রার দল উড়ে চলল।

ইঁদুর বন্ধুর নাম হিরণ্যক। তার নামের মানে যেমন সোনা, সে কাজেও তেমনি সোনা। গণ্ডকী নদীর তীরে মস্ত এক গর্তে তার এক শ' দুয়ারী ঘর। বিপদ দেখলেই যে কোনও একটা দরোজা দিয়ে এক নিমেষে হিরণ্যক সুড়ুৎ।

পায়রার ঝাঁকের ডানার ঝটাপট শব্দে হিরণ্যক ভয়ে সুড়ুৎ করে গর্তের মধ্যে সরে পড়ল।

চিত্রগ্রীব এক শ' দরোজায় ঘুরে ঘুরে তাকে ডাকতে লাগল, 'বন্ধু, হে বন্ধু—!'

চিত্রগ্রীবের গলা চিনতে পেরে হিরণ্যক বাইরে এল। তার অবস্থা দেখে অবাক হয়ে বলল, 'এ কি কাণ্ড বন্ধু! কি বিপদ!' এই বলে সে সাত-তাড়াতাড়ি আগে চিত্রগ্রীবের পায়ের জাল কাটতে গেল।

কিন্তু চিত্রগ্রীব বলল, 'আগে আমার সঙ্গীদের মুক্ত কর।'

হিরণ্যক বলল, 'আমার দাঁতে এত জোর নেই যে জাল কেটে সকলকেই মুক্ত করতে পারি। তাই আগে তোমাকে তো মুক্ত করি।

চিত্রগ্রীব বলল, 'উহুঁ, যারা আমার আশ্রয়ে আছে—আগে তাদের মুক্তি দাও ভাই। না হলে অধর্ম হবে।'

হিরণ্যক চিত্রগ্রীবের কথা শুনে বলে উঠল, 'বন্ধু, তুমি ধন্য। শুধু এই পায়রাদের নয়, তুমি স্বর্গ মর্ত্য পাতাল—এই তিন লোকের রাজা হওয়ার যোগ্য!' এই বলে হিরণ্যক প্রাণ-পণে দাঁত দিয়ে জাল কেটে কেটে সকলকে মুক্ত করে দিল।

পায়রার দল উড়ে চলে গেল।

কাক লঘুপতনক পায়রাদের পিছনে পিছনে উড়ে এসে একটা গাছে বসে ওদেব ব্যাপার লক্ষ্য করছিল। ইঁদুর হিরণ্যকের কাণ্ড দেখে তার খুব ভালো লাগল। হিরণ্যকের সঙ্গে বন্ধুত্ব করবে বলে সে যেমন ঝুপ্ করে তার গর্তের কাছে নামল, অমনি এক শ' দরোজাব এক দরোজা দিয়ে হিরণ্যক সুড়ুৎ।

কাক ডেকে ডেকে বলল, 'হিরণ্যক, তুমি বড় ভালো। তোমার সঙ্গে আমার বন্ধুত্ব পাতাবার বড় সাধ।'

হিরণ্যক গর্তের ভিতব থেকে বলল, 'খুব হয়েছে—সরে পড়। তুমি হলে কাক, ইঁদুর ধরে ধরে খাওয়াই হল তোমার স্বভাব। তোমার আর বন্ধুত্ব পাতাতে হবে না।'

মনের দুঃখে কাক বলল, 'আমাকে অবিশ্বাস কর না। তুমি এত ছোট যে তোমাকে খেয়ে আমার পেট ভরবে না। তুমি যেমন চিত্রগ্রীবের বন্ধু, তেমনি আমারও বন্ধু হও।'

হিরণ্যক গর্তের ভিতর থেকে আবার বলল, 'কাকেরা ভারি চঞ্চল। যারা চঞ্চল তাদের সঙ্গে বন্ধুত্ব করা উচিত নয়।'

কাক লঘুপতনক বলল, 'তুমি আমার বন্ধু না হলে তোমার দরোজায় আমি না খেয়েই মরব—এই শেষ কথা বলে দিলাম। তোমার গুণে আমি মুগ্ধ। তোমার সঙ্গে বন্ধুত্ব করবই।'

শেষ পর্যন্ত হিরণ্যক গর্ত থেকে বের হয়ে এল। বলল, 'বেশ, আজ থেকে তুমি আমার বন্ধু হলে।'

এর পর একদিন কাক বলল, 'বন্ধু হিরণ্যক, এখানে খাবার জিনিস খুব পাওয়া যায় না। দণ্ডকারণ্যে চল। সেখানে কর্পূরগৌর নামে এক সরোবর আছে। সেই সরোবরে মন্থর নামে আমার এক কচ্ছপ বন্ধু আছে—তার কাছে চল।'

হিরণ্যক রাজি হলে পর লঘুপতনক তাকে সঙ্গে নিয়ে সেই দণ্ডকারণ্যে বন্ধু মন্থরের কাছে চলল। মন্থর নামেও যেমন—কাজেও তেমন, চলে খুব আস্তে আস্তে। লঘুপতনক কচ্ছপকে ডেকে বলল, 'মন্থর, ইনি আমার বন্ধু হিরণ্যক—এঁর মত দয়ালু আর দেখিনি।' এই বলে সে চিত্রগ্রীবের কাহিনী সব বলল।

সমস্ত ঘটনা শুনে মন্থর হিরণ্যকের সঙ্গে বন্ধুত্ব পাতাল।

তারপর তিন বন্ধুতে মিলে সেই সরোবরের তীরে দিব্যি সুখে স্বচ্ছন্দে কাটাতে লাগল।

এর কিছুদিন পরে একটি হরিণ খুব ভয় পেয়ে একদিন সেই সরোবরের তীরে ছুটে এল। তার নাম চিত্রাঙ্গ। যেমন নাম তেমন তার চেহারা—সারা গায়ে ছিট্ ছিট্ দাগের চিত্তির-বিচিত্তির। তার পায়ের শব্দে ভয় পেয়ে মন্থর সরোবরের জলে টুব্ করে ডুবল, হিরণ্যক সুড়ৎ করে গর্তে ঢুকল আর লঘুপতনক ফুরুৎ করে একেবারে

গাছের আগায়। সেখান থেকে সে চারদিকে নজর করে দেখল। তারপর বন্ধুদের ডেকে বলল, 'ভয় নেই—তোমরা বেরিয়ে এস।'

ইঁদুর আর কচ্ছপ দুজনে আবার বের হয়ে এল। চিত্রাঙ্গ তখনও হাঁপাচ্ছিল। কচ্ছপ তাকে নির্ভয় হতে বলে বলল, 'চিত্রাঙ্গ, তুমিও আমাদের বন্ধু হলে। তুমি স্বচ্ছন্দে এখানে থাক, দিব্যি ঘাস জল খাও।'

চিত্রাঙ্গ তখন সভয়ে বলল, 'কলিঙ্গ দেশের রাজা এখানে শিকার করতে এসেছেন। আমি এক ব্যাধের মুখে শুনেছি, রাজা এই সরোবরের তীরে তাঁবু ফেলে থাকবেন। এখন যা ভালো মনে হয় কর।'

এই শুনে কচ্ছপ সঙ্গে সঙ্গে বলে উঠল, 'তবে এক্ষুনি এ জায়গা ছেড়ে অন্য কোনও জলাশয়ে পালাই চল।'

কাক আর হরিণ বলল, 'সেই ভালো, চল।'

হিরণ্যক ভেবে ভেবে বলল, 'আর একটা জলাশয় পাওয়া গেলে মন্থরেব পক্ষে তো ভালই হয়, কিন্তু ও যাবে কি করে! যেতে যেতে পথেই যদি কোনও বিপদ ঘটে?'

কচ্ছপ কিন্তু সেখানে আর কিছুতেই থাকতে চাইল না। অন্য জলাশয়ে যাবার জন্য আস্তে আস্তে চলতে শুরু করল। কাক, ইঁদুর আর হরিণ করে কি! তারাও সঙ্গে সঙ্গে চলল। কিন্তু কিছুদূর যাবার পরই ঘটল বিপদ। এক ব্যাধ বনের ভেতর দিয়ে যেতে যেতে কচ্ছপটিকে দেখতে পেল। সঙ্গে সঙ্গে সে ছুটে গিয়ে কচ্ছপকে চেপে ধরল। তারপর ধনুকের সঙ্গে তাকে বেশ করে বেঁধে ঘরের দিকে চলতে শুরু করল।

কচ্ছপের এই অবস্থা দেখে ইঁদুর কাঁদতে কাঁদতে কাক আর হরিণকে বলল, 'ভাই, আজ আমাদের বন্ধুত্বের পরীক্ষা। কারণ বিপদেই বোঝা যায় সত্যিকারের বন্ধু কে। এখন যেমন করে হোক—ব্যাধ এই বনের বাইরে যাবার আগে আমাদের বন্ধু মন্থরকে উদ্ধার করতেই হবে।'

কাক আর হরিণ বলল, 'তুমি বুদ্ধি বাৎলে দাও।'

ইঁদুর বলল, 'তোমরা এক কাজ কর। চিত্রাঙ্গ, তুমি ওই জলের ধারে গিয়ে মড়ার মত পড়ে থাক। আর লঘুপতনক, তুমি চিত্রাঙ্গের গায়ের ওপর বসে বসে ঠোকরাও। যেন চিত্রাঙ্গ জল খেতে গিয়ে মরে গেছে।'



হিরণ্যকের বুদ্ধি মত চিত্রাঙ্গ জলের ধারে গিয়ে মড়ার মত পড়ে রইল। ব্যাধ তো তাকে দেখতে পেয়ে মহা খুশী। হরিণ-মাংসের লোভে সে তাড়াতাড়ি কচ্ছপটিকে জলের ধারে রেখে ছুরি নিয়ে হরিণের দিকে কয়েক পা এগিয়ে গেল। যেমনি যাওয়া আর অমনি ইঁদুর হিরণ্যক ছুটে গিয়ে কচ্ছপের বাঁধন কেটে দিল। সঙ্গে সঙ্গে কচ্ছপ জলের ভেতরে টুব্। আর ওদিকে ব্যাধকে কাছাকাছি আসতে

দেখে কাক লঘুপতনক এক মুহূর্তে ফুরুৎ এবং হরিণ চিত্রাঙ্গও এক লাফে সুড়ুৎ।

ব্যাধটা ভ্যাবাচ্যাকা খেয়ে বোকার মত কিছুক্ষণ দাঁড়িয়ে রইল। তারপর মনের দুঃখে সে বন ছেড়ে ঘরের দিকে চলে গেল।

এদিকে কাক, ইঁদুর, কচ্ছপ আর হরিণ বিপদ থেকে উদ্ধার পেয়ে মনের সুখে একসঙ্গে বসবাস করতে লাগল। সেদিন থেকে তাদের মধ্যে আর ছাড়াছাড়ি হল না। কোনও কোনও দিন বন্ধু চিত্রগ্রীবও তার সাঙ্গোপাঙ্গ নিয়ে এসে পড়ত সেই সরোবরের তীরে। তখন পাঁচ বন্ধু আর পায়রার দল মিলে নেচে গেয়ে যেন আনন্দের মেলা বসিয়ে দিত।

॥ 'হিতোপদেশ' থেকে ॥



# শত্রুজয়

রাজা বিক্রমাদিত্যের রাজ্য ছিল আড়ে দীর্ঘে বহু যোজন বিস্তৃত। দেশ-দেশান্তরে তাঁর প্রতিনিধিরা রাজ্য পরিচালন করত। তারা ন্যায়নিষ্ঠার সঙ্গে প্রজাশাসন করছে কিনা দেখবার জন্য রাজা একবার ছদ্মবেশে দেশে দেশে ঘুরতে লাগলেন। এদিকে রাজপুরী রাজাশূন্য। তাই দেখে বিক্রমাদিত্যের বন্ধু দেবরাজ ইন্দ্র রাজপুরী রক্ষার জন্য পাঠিয়ে দিলেন একজন যক্ষকে।

একদিন নিশুতি রাতে যক্ষ রাজপুরী পাহারা দিচ্ছে—এমন সময় রাজা বিক্রমাদিত্য ছদ্মবেশে রাজপুরীতে এসে ঢুকলেন।

যক্ষ শুধালো, 'কে! তোর নাম কি?'

রাজা মুচকি হেসে বললেন, 'আমি বিক্রমাদিত্য!'

কিন্তু যক্ষ চেনে না বিক্রমাদিত্যকে। তাই বিক্রমাদিত্য রাজপুরীতে ঢোকবার চেষ্টা করতেই লেগে গেল যক্ষের সঙ্গে লড়াই। রাজা ছিলেন মস্ত বীর—যক্ষ তাঁর সঙ্গে পারবে কেন। রাজা যক্ষের বুকের ওপরে চেপে বসলেন।

যক্ষ বললে, 'এবার বুঝেছি—তুমি রাজা বিক্রমাদিত্য বটে। কারণ বিক্রমাদিত্য ছাড়া কেউ আমাকে হারাতে পারে না। যাক, এবার আমাকে ছেড়ে দাও! আমি তোমায় প্রাণদান দিচ্ছি।'

রাজা হেসে বললেন, 'ওরে যক্ষ—আমি তোর বুকের ওপরে বসে আছি, আর তুই আমায় প্রাণদান দিবি কি? আমি ইচ্ছে করলে তোকে এখুনি গলা টিপে মেরে ফেলতে পারি।'



যক্ষ বললে, 'মহাবাজ, আগে আমাব কথা শোন। তোমার একটা খুব বড় বিপদ আসছে। তাতে তোমার মৃত্যু নির্ঘাত। আমাকে ছেড়ে দাও—আব আমি যা যা বলি, মন দিয়ে শোন।'

রাজা যক্ষকে ছেড়ে দিয়ে বললেন, 'বল—কি বিপদ?'

যক্ষ বললে, 'মহারাজ, তুমি যেদিন যে শুভলগ্নে জন্মে সসাগরা ধরণীর অধিপতি মহারাজ বিক্রমাদিত্য হয়েছ—ঠিক সেই দিন সেই

সময়ে আরও দু'জন জন্মেছিল—একজন রাজা চন্দ্রভানু, আর একজন শান্তশীল নামে এক যোগী। এই যোগী জন্মেছিল এক কুমোরের ঘরে। যোগী রাজা চন্দ্রভানুকে বধ ক'রে তাকে বেতালভূত বানিয়ে এক শ্মশানের ধারে শিরীষগাছে ঝুলিয়ে রেখেছে। এখন যোগীর লক্ষ্য—তোমার প্রাণ বধ করা, তাহলেই তার সাধনা সিদ্ধিলাভ করবে—জগতে হবে তার অতুল প্রভাব ও প্রতিপত্তি। যদি তুমি তার হাত থেকে নিস্তার পাও তাহলে বহুকাল তুমি শত্রুহীন হয়ে রাজ্য ভোগ করতে পারবে।' এই বলে যক্ষ মুহূর্তে অদৃশ্য হয়ে গেল।

বিক্রমাদিত্য ভাবতে ভাবতে রাজপুরীতে ঢুকলেন। রাতটা কাটল নানা চিন্তায়। তারপর সকাল উঠে তিনি রাজকার্যে মন দিলেন। এমনি করে এক দিন গেল—দু' দিন গেল। রাজা প্রায় ভুলে গেলেন যক্ষের কথা।

কিছুদিন পরে তাঁর রাজসভায় জটাধারী এক সন্ন্যাসী এসে হাজির। রাজা তাকে দেখে চমকে উঠলেন—কে জানে, এ সেই ভয়ঙ্কর যোগী কিনা।

যোগী রাজার হাতে একটি পাকা বেল দিয়ে রাজাকে আশীর্বাদ করলে। তারপর অনেক ধর্মকথা শুনিয়ে যোগী চলে গেল। রাজা হাতে বেল নিয়ে ভাবতে লাগলেন। ভাবলেন এ বেল খাওয়া উচিত কি-না। শেষ পর্যন্ত বেলটি না খেয়ে কোষাধ্যক্ষের হাতে দিয়ে বললেন, 'এটি সাবধানে রাখবে।'

তারপর থেকে যোগী রোজ আসতে লাগল আর রাজাকে আশীর্বাদ করে একটি করে পাকা বেল দিয়ে যেতে লাগল। রাজাও সেগুলি না খেয়ে কোষাগারে জমিয়ে রাখলেন।

এক দিন হঠাৎ একটি বেল রাজার হাত থেকে পড়ে গেল মেঝেতে। সঙ্গে সঙ্গে বেলটি ফেটে চৌচির। তার ভেতর থেকে বেরুল এক অপরূপ রত্ন। তার আলোতে চোখ ধাঁধিয়ে যায়।

রাজা যোগীর দিকে অবাক চোখে চেয়ে বললেন, 'এই রত্নভরা বেল আমায় দিলেন কেন?'

যোগী বললে, 'মহারাজ, শাস্ত্রে আছে—রাজা, গুরু আর চিকিৎসকদের কাছে শুধু হাতে যেতে নেই। আপনাকে আমি যতগুলি বেল দিয়েছি—সবগুলোর মধ্যেই ওই রকম অমূল্য সব রত্ন আছে।'

রাজা তখন কোষাধ্যক্ষকে বললেন, 'তোমাকে যতগুলো বেল রাখতে দিয়েছি—সবগুলো নিয়ে এস।'

বেল আনা হল—ভেঙে দেখা গেল সবগুলো, প্রত্যেকটিতেই ওই রকম একটি করে রত্ন আছে বটে।

রাজা তখন মণিকার ডাকিয়ে বললেন, 'এই রত্নগুলির দাম কত—বলে দাও।'

মণিকার রত্নগুলি পরীক্ষা করে অনেক ভেবে চিন্তে হিসেব করে শেষকালে তার চোখ কপালে উঠল। মণিকার বললে, 'মহারাজ, এ রত্নের এক একটির দাম কোটি টাকারও বেশী। এসব রত্ন অমূল্য।'

মণির দাম শুনেই রাজা ভয়ানক খুশী। যোগীর দিকে তাকিয়ে বললেন, 'আমায় এ অমূল্য রত্ন সব দিলেন কেন? আপনি সম্মানীয় যোগী—কেমন করে আমি আপনার ঋণ থেকে মুক্ত হব বলুন।'

যোগী বললে, 'আপনার লোকজনকে এখান থেকে চলে যেতে বলুন—আপনার সঙ্গে নির্জনে কথা বলতে চাই।'

রাজা পাত্র-মিত্র সকলকে বিদায় করে দিলেন। তারপর যোগীর দিকে চেয়ে বললেন, 'বলুন—আপনার কি উপকার আমি করতে পারি? আপনি যে সব রত্ন দিয়েছেন—তার প্রতিদানে আমি কি দেব, কি করব—ভেবে পাচ্ছি না।'

যোগী বললে, 'মহারাজ, আমি যোগী—সাধনা করি। সিদ্ধিলাভই আমার লক্ষ্য। আপনি একদিন আমার কুটিরে সন্ধ্যে থেকে সকাল পর্যন্ত থাকবেন। আপনি একা কাছে থাকলেই আমার সিদ্ধিলাভ হবে।'

রাজা বললেন, 'নিশ্চয়ই যাব। কবে বলুন।'

যোগী বললে, 'আগামী কৃষ্ণাচতুর্দশীতে।'

রাজা প্রতিজ্ঞা করলেন, 'ঠিক যাব।'

তারপর একদিন এল সেই কৃষ্ণাচতুর্দশী। সন্ধ্যে হতেই যোগী শ্মশানে বসল যোগাসন করে। রাজাও তাঁর প্রতিশ্রুতি রক্ষার জন্য সাহসে ভর করে কোমরে তরোয়াল বেঁধে হাজির হলেন যোগীর কাছে।

রাজাকে দেখে যোগী খুশী হয়ে বললে, 'মহারাজ, এবার বুঝতে পেরেছি—যাঁরা ভাল লোক তাঁরা যেমন করে হোক প্রতিজ্ঞা পালন করেন। যাই হোক, এসেছেন যখন—তখন আমায় এবার একটু সাহায্য করুন।'

রাজা বললেন, 'বলুন—কি করতে হবে?'

যোগী বললে, 'ক্রোশ দুই দক্ষিণে আর একটি শ্মশান আছে। সেখানে গেলে দেখতে পাবেন একটা মস্ত শিরীষগাছ। সেই গাছে একটা মড়া ঝোলান আছে। সেই মড়াটা আমার কাছে এনে দিন।'

রাজা চললেন সেই দক্ষিণ শ্মশানে। চারদিকে ঘুট্‌ঘুট্টি অন্ধকার। একে কৃষ্ণাচতুর্দশী—তার ওপরে আবার এক পশলা বৃষ্টি হয়ে গেল। মেঘে মেঘে অন্ধকার। তারই মধ্যে রাজা বিক্রমাদিত্য চললেন সাহসে ভর করে।

শ্মশানে গিয়ে রাজা দেখতে পেলেন সেই শিরীষগাছ আর সেই ঝোলান মড়া। রাজা খুশী হলেন। গাছে উঠে তরোয়ালের এক কোপে মড়া ঝোলান দড়িটা কেটে ফেললেন। মড়াটা ঝুপ করে মাটিতে পড়ে গেল। সঙ্গে সঙ্গে মড়াটা হাউ মাউ করে কেঁদে উঠল।

রাজা গাছ থেকে নেমে এসে মড়াটাকে জিজ্ঞেস করলেন, 'তুমি কে? কেন তোমার এমন অবস্থা হয়েছে বল?'

সঙ্গে সঙ্গে মড়াটা আবার খলখল করে হেসে উঠল। তারপর দেখতে দেখতে মড়াটা আগের মত তেমনি আবার দড়িতে বাঁধা হয়ে গাছে ঝুলতে লাগল।

রাজা বুঝতে পারলেন—যক্ষ যে চন্দ্রভানুর কথা বলেছিল, এ নিশ্চয়ই তাঁর মৃতদেহ। যোগী একে বেতালভূত বানিয়ে রেখেছে। রাজা মনে মনে বললেন—দেখাই যাক, কি হয়। এই বলে তিনি আবার সাহসে ভর করে গাছে উঠে দড়ি থেকে মড়াটা খুললেন এবং সেটাকে কাঁধে তুলে গাছ থেকে নামলেন। তারপর চললেন বরাবর সেই যোগীর কাছে।

কিছুটা আসতে না আসতেই মড়াটা আবার কথা বলে উঠল। বললে, 'মহারাজ, যাচ্ছি বটে কিন্তু আমার একটি শর্ত আছে।'

রাজা বললেন, 'বল—তোমার শর্ত।'

মড়া বললে, 'আমি কতকগুলো বিচাবের গল্প বলব। তার ঠিক ঠিক উত্তব দিতে হবে। যদি আপনার বিচার ঠিক হয় তাহলে আমি গাছে গিয়ে আবার ঝুলে থাকব। আর যদি আপনি ঠিক বিচার জেনেও না বলেন, তা হলে কিন্তু আপনার বুক ফেটে চৌচির হয়ে যাবে।'

রাজা দেখলেন—দু' দিকেই বিপদ। ঠিক বিচার করলে মড়া আবাব গাছে গিয়ে ঝুলবে, তাতে যোগীব কাছে তাকে আর নিয়ে যাওয়া হয় না। আবার ঠিক বিচার জেনেও যদি না বলেন তা হলে বেতালভূতের হাতে আজ প্রাণ যায়। কিন্তু বাজা বিক্রমাদিত্যের সাহসের সীমা নেই। রাজা বললেন, 'বল, তোমার বিচারের গল্প।'

বেতাল গল্প বলতে লাগল। একটা দুটো নয়—একেবারে পঁচিশটা। পঁচিশবারই রাজা ঠিক বিচারটি করে বেতালের প্রশ্নের জবাব দিলেন। আর যতবারই জবাব দেন ততবারই সঙ্গে সঙ্গে বেতালভূত গাছে গিয়ে ঝুলতে লাগল। রাজাও দমবার পাত্র নন। বেতালভূতের পেছনে পেছনে রাজাও গাছে উঠে তাকে বারবার কাঁধে করে নামাতে লাগলেন।

শেষ পর্যন্ত বেতালভূত হার মেনে বললে, 'মহারাজ, আমি আপনার সাহস দেখে অবাক হয়েছি। যাক, এখন যা বলি শুনুন। যে যোগী আপনাকে মড়া নিয়ে যাওয়ার জন্য পাঠিয়েছে তার নাম হল শান্তশীল। এই শান্তশীল লোকটি যোগী হয়ে অনেক কৌশল করে রাজা চন্দ্রভানুকে মেরে ফেলেছিল। এখন আপনাকে মারবার পালা।'

রাজা বললেন, 'তা হলে উপায় ?'

বেতাল বললে, 'মহারাজ, যোগী তার পুজো শেষ করে আপনাকে দণ্ডবৎ হয়ে প্রণাম করতে বলবে। তখন খবরদার, আপনি যেন প্রণাম করবেন না। বরং বলবেন—আমি রাজা, আমি তো কখনও দণ্ডবৎ প্রণাম কারুকে করি নি, তাই আপনি দেখিয়ে দিন।'

রাজা বললেন, 'তারপর ?'

বেতাল বললে, 'তারপর যোগী যেমনি দণ্ডবৎ প্রণাম দেখাতে যাবে অমনি আপনি তরোয়াল দিয়ে তার মাথাটা কেটে ফেলবেন।'

রাজা বললেন, 'একেবারে কেটে ফেলব ?'

বেতাল বললে, 'সে খুনী—রাজা চন্দ্রভানুকে সে হত্যা করেছিল। তাকে মেরে ফেললে পাপীর শাস্তিই হবে। যাক, তাকে মেরে ফেলে আর একটি কাজ করবেন। দেখতে পাবেন—একটু দূরে উনুনে বসানো আছে মস্ত বড় একটা ফুটন্ত তেলের কড়াই। আপনি যোগী আর চন্দ্রভানুর এই মৃতদেহ সেই তেলের কড়াইতে ফেলে দেবেন। ভুলবেন না।' এই বলে বেতাল সেই মড়ার ভেতর থেকে বেরিয়ে কোথায় চলে গেল।

রাজা নানা কথা ভাবতে ভাবতে মড়া কাঁধে নিয়ে হাজির হলেন সেই যোগী শান্তশীলের কাছে।

যোগী রাজার খুব গুণগান করল। তারপর রাজা চন্দ্রভানুর মৃতদেহে প্রাণসঞ্চার করে তাকে বলি দিল। বলি দিয়ে পুজো করতে বসল। পুজো শেষ করে যোগী রাজা বিক্রমাদিত্যকে বললে,

'মহারাজ, দণ্ডবৎ হয়ে প্রণাম করুন। আপনার প্রতাপ বৃদ্ধি হবে এবং যা চাইবেন তাই পাবেন।'



রাজা বললেন, 'যোগিবর, আমি তো দণ্ডবৎ প্রণাম জানি না। আমাকে একবার দেখিয়ে দিন।'

যোগী তখন দণ্ডবৎ প্রণাম দেখাবার জন্য যেমনি মাটিতে উপুড় হয়ে শুয়ে পড়ল অমনি রাজা বিক্রমাদিত্য তরোয়ালের এক কোপে তার মাথাটা কেটে ফেললেন।

তারপর দেখতে পেলেন—অদূরে একটা ফুটন্ত তেলের কড়াই; তাইতে মৃতদেহ দুটো ফেলে দিলেন। সঙ্গে সঙ্গে দু-জন বিকটাকার বীরপুরুষ তেলের কড়াই থেকে বেরিয়ে রাজার সামনে জোড়হাত করে দাঁড়াল। তাদের একজন তাল, আর একজন হল বেতাল। তারা বললে, 'মহারাজ, কি আজ্ঞা হয়?'

রাজা বললেন, 'আমি আজ থেকে মনে মনে যখনই তোমাদের ডাকব তখনই তোমরা এসে হাজির হবে।'

'যে আজ্ঞা মহারাজ।' বলে তারা কোথায় অদৃশ্য হয়ে গেল।

তারপর থেকে রাজা বিক্রমাদিত্য ত্রিভুবনে একেবারে শত্রুশূন্য হয়ে গেলেন। আর প্রবল প্রতাপে, ন্যায় ও ধর্মের সাহায্যে প্রজাপালন করতে লাগলেন।

॥ 'বেতালপঞ্চবিংশতি' থেকে ॥



# বিদ্যের জাহাজ

রাজা বিক্রমাদিত্য ছিলেন মস্ত রাজা। যেমন ছিল তাঁর রাজ্যপাট তেমনি ছিল তাঁর সুবিচার। তাঁর বিচারে কোথাও এতটুকু অন্যায় থাকত না। এইজন্য সারা দেশের লোক 'ধন্য ধন্য' করত। এই বিচারশক্তির পরীক্ষা দিয়ে তিনি বেতালভূতের হাত থেকেও উদ্ধার পেয়ে গেলেন। যোগী শান্তশীলের ঘোর চক্রান্তও ব্যর্থ হয়ে গেল।

বেতালভূত রাজার বিচার শক্তি পরীক্ষার জন্য যে পঁচিশটি গল্প বলেছিল। তার একটি হল জীয়নমন্ত্রের।

সেদিন চারদিকে ঘুট্‌ঘুট্টি অন্ধকার। আর সেই মহাশ্মশান। কিন্তু রাজার ভয় ডর নেই। বেতালভূতের মড়াটি যেই কাঁধে তোলা অমনি বেতালভূত বললে, 'শুনুন মহারাজ···

বিষ্ণুস্বামী নামে একজন খুব ধার্মিক ব্রাহ্মণ জয়স্থল নগরে বসবাস করতেন। ব্রাহ্মণের ছিল চার ছেলে—চারটিই ভয়ানক পাজী। একটা কেবল পাশা খেলে, বাজি ধরে আর হারে। এই ভাবে সে বাপের অনেক পয়সা নষ্ট করল। আর একটা একেবারে বাঁদর। তার দুর্নামে একেবারে দেশ ভরে গেল। আর দু'টিও তেমনি। বড় দুই দাদার স্বভাব দেখে তারাও একেবারে

বিগড়ে গেল। এই চার মূর্তিমানের জ্বালায় বিষ্ণুস্বামী একেবারে অস্থির হয়ে উঠলেন। পাড়ায় আর মুখ দেখাতে পারেন না। একদিন তিনি চারজনকে একসঙ্গে পেয়ে খুব বকলেন। বড়জনকে তো বলে দিলেন, 'তোর নাক কান কেটে গাধার পিঠে চাপিয়ে এ দেশ থেকে একেবারে বের করে দেওয়া উচিত।' আর সকলকে বললেন, 'তোরা আমার চোখের সামনে থেকে দূর হ। তোদের মরা-বাঁচা দু'ই সমান। আমি তোদের আর মুখ দেখতে চাইনে।'

বিষ্ণুস্বামী চারজনকেই বাড়ি থেকে তাড়িয়ে দিলেন।

বাপের তাড়া খেয়ে চার ভাইয়ের মনে ভয়ানক ঘৃণা হল। ভাবতে লাগল, তাই তো—জীবনটা তাদের বৃথাই গেল!

বড় বলল, 'হায়, ছেলেবেলায় যদি লেখাপড়া করতাম তা হলে আমাদের অবস্থা আজ এমন হত না।'

মেজ বলল, 'এখন কি করা যায়, তাই বল।'

বড় বলল, 'এখন বিদেশে গিয়ে আমাদের সকলেব কোনও বিদ্যা শেখা উচিত। আর ফাঁকি নয়।'

অন্য তিন ভাই রাজি হল। তখন চারজনে একসঙ্গে একদিন বিদেশের দিকে রওনা হয়ে পড়ল।

তারপর অনেক দেশ ঘুরে ঘুরে অনেক গুরু ধরে চার ভাই নিজেদের পছন্দ মত সব বিদ্যা শিক্ষা করল। কেউ শিখল কঙ্কালী বিদ্যা, কেউ বা মাংস-জোড়ানী বিদ্যা, কেউ বা চামড়া-জোড়ানী বিদ্যা। একজন শিখল জীয়নমন্ত্র। এই সব বিদ্যা শেখার পর তারা ভাবল—আর কি, এবার আমাদের মূর্খ নাম ঘুচল। এবার দেশে ফেরা যাক। দেশের লোককে বিদ্যার কায়দা দেখিয়ে তাক্ লাগিয়ে দিতে না পারলে আর কি হল!

চার ভাই এক পথের পথিক—এক মতে মত। যাই হোক, শেষ পর্যন্ত বিদ্যার জাহাজ হয়ে চারজনে তল্পি-তল্পা বেঁধে নানান দেশের নানান জিনিস্ সংগ্রহ করে একদিন দেশের পথ ধরল।

ফিরবার পথে ঘটল এক কাণ্ড। চারভাই এক জায়গায় এসে দেখতে পেল—একজন মুচি একটা মরা বাঘের চামড়া ছাড়াচ্ছে। চার ভাই একটা গাছতলায় বসে দেখতে লাগল। মুচি বাঘের চামড়া ছাড়িয়ে মাংস কাটতে লাগল। তারপর মাংস আর চামড়া পোঁটলায় বেঁধে মুচিটি চলে গেল। পড়ে রইল শুধু কিছু হাড়গোড়।

সেই হাড়গোড়গুলির দিকে চেয়ে চেয়ে এক ভাই বলল 'আমি হাড় জোড়া লাগানোর বিদ্যা জানি।'

আব এক ভাই বলল, 'আমি মাংস জোড়া লাগানোর বিদ্যা জানি।'



আর এক ভাই বলল, 'আমি চামড়া জোড়া দেওয়ার বিদ্যা জানি।'

আর এক ভাই বলল, 'আমি জীয়নমন্ত্রে বাঘটাকে আবার বাঁচিয়ে দিতে পারি।'

তখন সব ক'টি ভাই বলে উঠল, 'তবে এস—আমাদের বিদ্যার পরীক্ষা করা যাক। দেখি একবার—ঠিক ঠিক শেখা হয়েছে কিনা।'

চার ভাই পর পর বিদ্যার পরিচয় দিতে লাগল। হাড় জোড়া দেওয়া বিদ্যায় বাঘের কঙ্কাল ঠিক হয়ে গেল, মাংস জোড়া দেওয়া বিদ্যায় বাঘের গায়ে মাংস লাগল, চামড়া জোড়া দেওয়া বিদ্যায় বাঘের গায়ে চামড়া লেগে গেল। তারপর জীয়নমন্ত্রে বাঘ প্রাণ ফিরে পেল। প্রাণ ফিরে পেয়ে বাঘটা 'হালুম' করে একটা লাফ দিল। তারপর চার ভাইকে সেইখানে কড়মড় করে খেয়ে ফেলল।

গল্প বলা শেষ করে বেতাল জিজ্ঞাসা করল, 'মহারাজ, এই চারজনের মধ্যে সবচেয়ে বোকা কে—বল দেখি?'

রাজা বিক্রমাদিত্য হেসে বললেন, 'বোকা সব ক'টাই—আর কিছু পেলে না, বাঘের ওপরে তাদের বিদ্যে জাহিরের শখ হল। তার মধ্যে আবার সবচেয়ে বোকা হল ওই ভাইটা—যে জীয়নমন্ত্র দিয়ে বাঁচিয়ে দিলে।'

ঠিক ঠিক উত্তর পাবার সঙ্গে সঙ্গে বেতালভূতের মড়া আবার শিরীষ গাছে গিয়ে ঝুলতে লাগল।

॥ 'বেতালপঞ্চবিংশতি' থেকে ॥



# উদার চরিত

রাজাও চিরকাল থাকে না—রাজ্যও চিরকাল থাকে না। একদিন ত্রিভুবনের বিখ্যাত মহারাজ বিক্রমাদিত্যও মারা গেলেন। তাঁর সিংহাসনে বসবে কে? সে আবাব যে সে সিংহাসন নয়—স্বর্গ থেকে স্বযং দেবরাজ ইন্দ্র সেই অতুলনীয় সিংহাসনটি বিক্রমাদিত্যকে উপহার দিয়েছিলেন। মন্ত্রীরা ভাবনায় পড়লেন—এ সিংহাসন নিয়ে এখন করেন কি। এমন সময় একদিন এক দেবদূত আকাশ থেকে বললেন, 'এ সিংহাসনে বসে রাজ্যশাসন করবাব যোগ্য রাজা এখন আর নেই। এ সিংহাসন কোনও ভালো জায়গায় ফেলে দিয়ে এস।'

মন্ত্রীরা তাই কবলেন। জনহীন এক প্রান্তরে সিংহাসনটা পাথর চাপা দিয়ে রেখে এলেন।

তারপর সে কাল চলে গেল—চলে গেল সেকালের মানুষ। সবাই ভুলে গেল সেই মহারাজ বিক্রমাদিত্যের সেই সিংহাসনের কথা।

এমনি করে কেটে গেল অনেক কাল; সিংহাসনের ওপরে কত মাটি পড়ল, কত মাটি জমল। জমতে জমতে সেখানটা হয়ে গেল একটা ঢিপির মত।

অনেক কাল পরে এক ব্রাহ্মণ সেই ঢিপির চারদিক ঘিরে করলে তার যব-ছোলার খেত। যব-ছোলা হতেও লাগল প্রচুর। এমন

শস্য আর কারুর হয় না। খবর পেয়ে উড়ে এল পাখির ঝাঁক। ফেলে ছড়িয়ে খেয়ে তারা শস্যের খুব ক্ষতি করতে লাগল। ব্রাহ্মণ তখন ক্ষেতের মাঝখানে সেই ঢিপির ওপরে একটা মঞ্চ তৈরি করে সেই মঞ্চে বসে বসে সারা দিন পাখি তাড়াত।

ব্রাহ্মণ এমনি একদিন পাখি তাড়াচ্ছিল—এমন সময় সেখানে বেড়াতে বেড়াতে দলবল নিয়ে হাজির হলেন স্বয়ং ভোজরাজ। তাঁকে দেখতে পেয়ে ব্রাহ্মণ মঞ্চের ওপর থেকে বলে উঠল, 'আমার আজ কি সৌভাগ্য মহারাজ—কারণ স্বয়ং আপনি আজ আমার অতিথি! ক্ষেতে আমার ফসল পেকে উঠেছে—আপনি আপনার লোকলস্কর নিয়ে যেমন খুশী উপভোগ করুন, ঘোড়াগুলোকে ছোলা খেতে দিন।'

এই শুনে ভোজরাজ খুব খুশী হয়ে তাঁর দলবল নিয়ে ক্ষেতের মধ্যে ঢুকলেন।

ব্রাহ্মণও রাজাকে অভ্যর্থনার জন্য তাড়াতাড়ি ঢিপির সেই মঞ্চ থেকে নীচে নেমে এল। যেমনি নামা—অমনি তার অন্য এক মূর্তি। ব্রাহ্মণ বললে, 'মহারাজ, কেন আপনি অধর্ম করছেন! সামান্য এক গরীব ব্রাহ্মণের ক্ষেত কেন নষ্ট করছেন! অন্য কেউ অন্যায় করলে আপনার কাছে নালিশ করে, কিন্তু আপনি স্বয়ং যদি অন্যায় করেন তাহলে কার কাছে আর নালিশ করব?'

ব্রাহ্মণের কথা শুনে রাজা থতমত খেয়ে তাঁর দলবল নিয়ে অগত্যা চললেন ক্ষেতের বাইরে।

তখন ব্রাহ্মণও আবার পাখি তাড়াবার জন্য ঢিপির ওপরের সেই মঞ্চে উঠল। ঢিপিতে ওঠার সঙ্গে সঙ্গে আবার তার অন্য মূর্তি। অতি মহৎ—অতি উদার। ব্রাহ্মণ ভোজরাজকে ডেকে আবার বললে, 'মহারাজ, আপনি চলে যাচ্ছেন কেন? এই ক্ষেতে ফলমূলও রয়েছে অনেক। আসুন—খান। ঘোড়াগুলোকে যবের গাছ দিন।'

ভোজরাজ দলবল দিয়ে আবার ক্ষেতের মধ্যে ঢুকলেন—বামুনও তাঁকে অভ্যর্থনা করার জন্য তাড়াতাড়ি মঞ্চ থেকে নেমে

এল। যেমনি নামা—অমনি আবার অন্য মূর্তি। ব্রাহ্মণ আবার হাঁ-হাঁ করে উঠল। বললে, 'এ কি মহারাজ, গরীব ব্রাহ্মণের ক্ষেতটি নষ্ট করতে এসেছেন আপনি!'

ভোজরাজ দেখলেন—এ তো ভারি মজার ব্যাপার। বামুন ঢিপির ওপরে মঞ্চে উঠলে এক রকম—ঢিপি থেকে নেমে এলেই আর এক রকম। ব্যাপারটা বোঝবার জন্য তিনি নিজে এক-বাব উঠলেন ঢিপির ওপরে। ওঠার সঙ্গে সঙ্গে তাঁর মনের ভাবও বদলে গেল মুহূর্তের মধ্যে। তাঁর মনে যত মহৎ যত উদার ভাবনা সব ভিড় করে এল। তাঁর মনে হল—পীড়িতের সেবা, গরীবের দুঃখ দূব, দুষ্টের দমন, শিষ্টের পালন করা উচিত। এমন কি, সেই মুহূর্তে কারুর জন্য তিনি প্রাণ পর্যন্ত দিয়ে দিতে পারেন।

ভোজরাজ বুঝতে পারলেন, এটা নিশ্চয়ই ঢিপির গুণ। নিশ্চয়ই ঢিপির মধ্যে কিছু আছে। রাজা ব্রাহ্মণকে জিজ্ঞেস করলেন, 'আপনার এই ক্ষেতটির দাম কত হতে পারে?'

ব্রাহ্মণ আম্‌তা আম্‌তা করে বললে, 'সে আব কত হবে!'

রাজা বললেন, 'আমি এটা কিনব।'

ব্রাহ্মণ বললে, 'আপনি যা ভালো মনে করেন—তাই করুন।'

ভোজরাজ বামুনকে অনেক ধনরত্ন দিয়ে খুশী করে বিদায় দিলেন। তারপর একদিন তাঁর লোকলস্কর নিয়ে এসে সেই ঢিপি খুঁড়তে আরম্ভ কবলেন।

এক-মানুষ গর্ত হতেই কোদালে ঠন্ করে হল একটা শব্দ। রাজা দেখলেন—অপরূপ এক পাথর। তার তলায় চন্দ্রকান্ত শিলায় তৈরী অপূর্ব এক সিংহাসন, তাতে কত রত্ন খচিত! বত্রিশটা সুন্দর সুন্দর পুতুল ধরে আছে সিংহাসনের পা-দানি। সিংহাসন দেখে ভোজরাজের আনন্দ ধরে না। তাঁর লোকলস্কর সিংহাসনটা তোলবার চেষ্টা করল। কিন্তু শত টানা-হেঁচড়াতেও সে আর ওপরে ওঠে না।

রাজা বললেন, 'মন্ত্রী, সিংহাসন উঠছে না কেন?'

মন্ত্রী ভেবে ভেবে বললেন, 'বোধ হয় এ সিংহাসন দেবতার বলে, হোম আর পুজো করলে উঠতে পারে।'

রাজা সঙ্গে সঙ্গে সে সবের ব্যবস্থা করলেন। সিংহাসনও একটু একটু করে উঠতে লাগল। তারপর রাজা মহোৎসব করে সেই সিংহাসনটি নিয়ে চললেন রাজপুরীতে। রাজসভার এক পাশে বসানো হল সেই সিংহাসন। রাজসভা ঝলমল করতে লাগল। যেন দ্বিতীয় ইন্দ্রের সভা।

একদিন অনেক দান ধ্যান পূজাপার্বণ করে শুভক্ষণ শুভলগ্ন দেখে সেই সিংহাসনে রাজা বসতে গেলেন। কিন্তু যেমনি তার পা-দানিতে



পা দেওয়া অমনি ঘটে গেল এক কাণ্ড। পা-দানিটা ধরে ছিল সুন্দর সুন্দর বত্রিশটি পুতুল—তারা একে একে সবাই কথা বলে উঠল ঃ

'মহারাজ, কোথায় যান? যদি আপনার বিক্রমাদিত্যের মত উদারতা থাকে, বীরত্ব থাকে এবং সহিষ্ণুতা থাকে—তবেই আপনি এ সিংহাসনে বসতে পারেন।'

রাজা বললেন, 'যে সব গুণের কথা বললে—সে সব গুণই আমার আছে।'

কিন্তু অত সহজে রাজার নিস্তার নেই। বত্রিশ পুতুলের বত্রিশ কথা—বত্রিশটা গল্প। ভোজরাজকে বত্রিশবার তারা সে সব গল্প শোনালে। সব গল্পই সেই মহারাজ বিক্রমাদিত্যের গুণের কথায় ভরা। একটি পুতুল বললে মহারাজ বিক্রমাদিত্যের শত্রুর প্রতি উদারতার কথা—যার সঙ্গে যুদ্ধ করতে গিয়েই তিনি মারা যান।

যেমনি ভোজরাজ সিংহাসনে বসবার জন্যে পা-দানিতে পা দিয়েছেন অমনি সেই পুতুলটি বলে উঠল, 'মহারাজ, বিক্রমাদিত্যের মত যাঁর উদারতা আছে তিনিই এ সিংহাসনে বসবার যোগ্য।'

ভোজরাজ বললেন, 'বেশ, তুমি তাঁর উদারতার কথা বল।'

পুতুলটি গল্প বলতে লাগল।

বিক্রমাদিত্যের রাজ্যের মধ্যে পুরন্দরপুরী নামে এক নগর ছিল। সেই নগরে বাস করত খুব বড় ধনী এক সওদাগর। মরার আগেই একদিন সওদাগর তার ছেলেকে ডেকে বললে, 'দেখ বাপু, আমার মরার পর হয়তো তোমাদের চার ভাইয়ের মধ্যে ঝগড়াঝাঁটি হতে পাবে—এক সঙ্গে তোমরা না-ও থাকতে পার। তাই আমার যা ধনদৌলত আছে তা আমি তোমাদের চার ভায়ের নামে ভাগ করে দিয়ে গেলাম! সব পুঁতে রাখলাম আমার খাটের তলায়। আমার মরার পর যে যার ভাগ বুঝে নিও।'

কিছুদিন পরে সওদাগর মারা গেল। অমনি চার ভাই লেগে গেল খাটের তলায় মাটি খুঁড়তে। অনেক খোঁড়াখুঁড়ি করে পেল চারজনের নামে চারটি হাঁড়ি। হাঁড়ি খুলে দেখে—কোথায় ধনদৌলত, কোথায় কি! বড় ভাইয়ের হাঁড়িতে আছে মাটি, মেজ ভাইয়ের হাঁড়িতে আছে খড়কুটো, সেজ ভাইয়ের হাঁড়িতে আছে কয়েকটা

হাড়গোড়, আর ছোট ভাইয়ের হাঁড়িতে আছে কিছু কয়লা। চার ভাই ভাবতে বসল—বাবার এ ভাগের মানে কি?

শেষ পর্যন্ত তারা ছুটল রাজা বিক্রমাদিত্যের রাজসভায়। কিন্তু সেখানেও কেউ ওই ভাগের মানে বের করতে পারলে না। তখন চার ভাই ছুটল প্রতিষ্ঠা নগরে—সেখানকার বড় বড় মহাজনদের কাছে জিজ্ঞেস করলে মাটি, খড়, হাড় আর কয়লার মানে। কিন্তু তারাও কেউ বলতে পারলে না। বললে শেষ কালে সেই নগরীর একজন কুমোর বাড়ির লোক—নাম তার শালিবাহন।

শালিবাহন বললে, 'এ তো সোজা কথা। বড় পেয়েছে মাটি—অর্থাৎ বাপের ভূসম্পত্তি। মেজ পেয়েছে খড়কুটো অর্থাৎ যতো মজুদ ধানচাল আছে সব। সেজ পেয়েছে হাড় অর্থাৎ পশুধন—গোরু ঘোড়া মহিষ ইত্যাদি। আর ছোট পেয়েছে কয়লা অর্থাৎ সোনার যা কিছু সব তার।'

শালিবাহনের কথা শুনে চার ভাই ভারি খুশী। তারা আনন্দিত মনে বাড়ি ফিরল। তারপর মুখে মুখে এই মজার ভাগের কথা উঠল গিয়ে বিক্রমাদিত্যের কানে। রাজা শুনে খুব অবাক হলেন। অবাক হলেন শালিবাহনের বিচক্ষণতায়। তখুনি তিনি প্রতিষ্ঠা-নগরের মহাজনদের কাছে এই বলে চিঠি লিখলেন যে, তারা যেন পত্রপাঠ শালিবাহন নামে লোকটিকে রাজার কাছে পাঠিয়ে দেয়।

চিঠি পেয়ে মহাজনরা গেল শালিবাহনের কাছে। তারা তাকে রাজার চিঠি শুনিয়ে বললে, 'আপনি এক্ষুনি রাজার কাছে চলে যান।'

শালিবাহন বললে, 'কে তোমাদের রাজা—তাঁর কাছে গিয়ে আমার কি লাভ? তাঁর দরকার থাকলে তিনিই আসুন।'

মহাজনরা শালিবাহনকে জব্দ করবার জন্য তার সব কথা রাজার কাছে লিখে পাঠাল।

শালিবাহনের ব্যাপার দেখে বিক্রমাদিত্য ভয়ানক চটে গেলেন। তিনি সঙ্গে সঙ্গে আঠার অক্ষৌহিণী সৈন্য নিয়ে

প্রতিষ্ঠা নগরে এসে হাজির হলেন। তারপর শালিবাহনের কাছে একজন দূত পাঠিয়ে দিলেন তাকে ডেকে আনবার জন্য।

কিন্তু শালিবাহন দূতকে বললে, 'আমি একা একা রাজার সঙ্গে দেখা করব না। তোমাদের রাজাকে বলে দিও—হাতী ঘোড়া রথ পদাতিক সৈন্যসামন্ত নিয়ে তাঁর সঙ্গে আমার যুদ্ধক্ষেত্রেই দেখা হবে।'

দূত তো চলে গেল অবাক হয়ে।

শালিবাহনের রথ কোথায়, ঘোড়া কোথায়, হাতী কোথায়—পদাতিক সৈন্য-সামন্তই বা কোথায় ? সে তো সামান্য এক কুমোর।

কিন্তু দেখতে দেখতে মন্ত্রবলে সব হয়ে গেল। আসলে এই শালিবাহন হল শেষনাগের ছেলে—জন্মেছে কুমোর বাড়িতে মানুষরূপে। তার মন্ত্রবলে কুমোব বাড়ির মাটির তৈরী হাতী, ঘোড়া, রথ, সৈন্য—সব যেন প্রাণ পেয়ে গা ঝাড়া দিয়ে উঠল। তারপর রাজা বিক্রমাদিত্যের সঙ্গে লেগে গেল শালিবাহনের ঘোরতর যুদ্ধ। কত হাতী ঘোড়া সৈন্যসামন্ত যে মারা গেল তার ঠিক নেই। বয়ে গেল রক্তের নদী। সেই ভয়ঙ্কর যুদ্ধ দেখে পশুপাখি ভয়ে দেশ ছেড়ে পালাল। শেষ দিকে শালিবাহন হারতে লাগল। বিক্রমাদিত্যের সেনাবাহিনী জগতে অজেয়। শালিবাহন তখন বিপদে পড়ে তার বাবা শেষনাগকে মনে মনে ডাকতে লাগল। শেষনাগ ছেলের বিপদে পাঠিয়ে দিলে হাজার হাজার সাপ। সাপগুলো ছুটে এল ফণা তুলে—কামড়াতে লাগল বিক্রমাদিত্যের সৈন্যদের। সাপের কামড়ে একে একে মরতে লাগল তারা। দেখতে দেখতে বিক্রমাদিত্যের সেনাবাহিনী সাপের কামড়ে শেষ হয়ে গেল।

শেষ পর্যন্ত মহারাজ বিক্রমাদিত্য যুদ্ধে সম্পূর্ণ হেরে রাজপুরীতে ফিরে এলেন একা। দুঃখে ভরে আছে মন। এত সৈন্যসামন্ত, হাতী ঘোড়া—সব শেষ হয়ে গেছে। বিক্রমাদিত্য তাঁর মৃত সৈন্যদের আবার বাঁচিয়ে তোলবার জন্য সর্পরাজ বাসুকির তপস্যা শুরু করে

দিলেন। সে তপস্যাও আবার তু-এক দিনের নয়—একেবারে একটানা ন'বছরের তপস্যা। রাজা এই ন'বছর ধরে জলে ডুবে ডুবে বাসুকি-মন্ত্র জপ করতে লাগলেন।

শেষ পর্যন্ত টলে উঠল বাসুকির আসন। একদিন বাসুকি এসে বললেন, 'মহারাজ, বর চাও।'



রাজা বললেন, 'হে সর্পরাজ, যদি আমার ওপর প্রসন্ন হয়ে থাকেন তা হলে আমার সৈন্যরা যাতে বেঁচে ওঠে তার জন্য আমাকে অমৃত-ঘট দান করুন।'

সর্পরাজ বাসুকি রাজাকে অমৃত-ঘট দান করলেন।

বিক্রমাদিত্য আনন্দিত মনে চললেন সেই অমৃত-ঘট নিয়ে—অমৃত ছিটিয়ে সাপের বিষে মরা তাঁর সৈন্যসামন্তদের বাঁচাবেন।

কিছুদূর যেতে না যেতেই সামনে এসে দাঁড়ালেন এক ব্রাহ্মণ—রাজাকে আশীর্বাদ করে বললেন, 'জগতের বিখ্যাত দানবীর রাজা বিক্রমাদিত্যের কাছে আমি একটি জিনিস চাই।'

রাজা বললেন, 'কি চাই—বলুন।'

ব্রাহ্মণ বললেন, 'যদি আপনি তা দেন তা হলে বলব।'

রাজা বললেন, 'বলুন। আপনি যা চাইবেন—আমি তাই দেব।'

ব্রাহ্মণ বললেন, 'আমাকে আপনার অমৃত-ঘটটি দান করুন।'

রাজা চমকে উঠলেন। ব্রাহ্মণকে জিজ্ঞেস করলেন, 'কে আপনাকে পাঠিয়েছে সত্যি করে বলুন দেখি?'

ব্রাহ্মণ বললেন, 'আমাকে পাঠিয়েছে শালিবাহন।'

রাজা বললেন, 'বুঝেছি।'

রাজা ভাবতে লাগলেন—অমৃত-ঘট দেবেন কি-না। ওদিকে সাপের বিষে জর্জরিত হয়ে মরে পড়ে আছে তাঁর সৈনিকেরা।

রাজাকে ভাবতে দেখে ব্রাহ্মণ বললেন, 'মহারাজ, কি ভাবছেন? যাঁরা সজ্জন—তাঁদের কথার কখনও হেরফের হয় না। তাঁরা যে কথা একবার দেন—তার কখনও নড়চড় হয় না।'

রাজা বললেন, 'ঠিক—আপনি ঠিকই বলেছেন। অমৃতের এ কলসী আমি আপনাকেই দিচ্ছি—এই নিন।' এই বলে রাজা ব্রাহ্মণের হাতে অমৃত-ঘটটি তুলে দিয়ে ফিরে এলেন তাঁর রাজ্যে।

গল্প শেষ করে পুতুলটি বললে, 'রাজা বিক্রমাদিত্যের এমনি ছিল উদারতা।'

॥ 'দ্বাত্রিংশৎপুত্তলিকা থেকে' ॥



# বিশ্বাসঘাতক

বিশালা নগরীতে এক সময়ে নন্দ নামে এক রাজা রাজত্ব করতেন। যেমন ছিল তাঁর রাজ্যপাট—তেমনি ছিল প্রতাপ। আর বিচারও ছিল বড় কড়া। যিনি কি-না রাজপুরোহিত, রাজার হিত চিন্তাই যাঁর কাজ, সেই রাজপুরোহিতকেই তিনি একবার সন্দেহ করে বধের আদেশ দিলেন।

রাজা মন্ত্রীকে ডেকে বললেন, 'যাও, ওকে মেরে ফেল।'

মন্ত্রী রাজপুরোহিত শারদানন্দকে বধ করবার জন্য নিয়ে চলল দক্ষিণ মশানে।

শারদানন্দ হা-হুতাশ করতে লাগলেন। তিনি ছিলেন গুণী বিদ্বান মানুষ—মস্ত পণ্ডিত। কিন্তু হলে কি হবে, রাজার কোপের কাছে সব মিথ্যা। শারদানন্দ বলতে বলতে চললেন, 'হায়, রাজা যার ওপরে চটেন সে নিষ্পাপ হলেও পাপী, পটু হলেও অপটু, বীর হলেও ভীরু, দীর্ঘ পরমায়ু থাকলেও অপঘাতে মরে।'

তার দুঃখের কথা শুনে মন্ত্রীর প্রাণ গলল। মন্ত্রী তখন শারদানন্দকে একটা চোরা-কুঠুরির মধ্যে লুকিয়ে রেখে রাজাকে এসে বললেন, 'মহারাজ, আপনার আদেশে শারদানন্দকে মেরে ফেলা হয়েছে।'

রাজার রাগ পড়ল।

তারপর যেমন চলছিল তেমনি চলতে লাগল। রাজ্যের নানা কাজে, আনন্দে, উৎসবে রাজা শারদানন্দের কথা একেবারে ভুলেই গেলেন।

একদিন রাজপুত্র জয়পাল শিকারে বের হলেন। কিন্তু বের হবার সময় নানারকম দুর্লক্ষণ সব দেখা গেল। শুরু হল অকাল বৃষ্টি, উল্কাপতন, বজ্রাঘাত, মড়া-কান্না।

মন্ত্রিপুত্র বুদ্ধিসাগর ছিল রাজপুত্রের খুব বন্ধু। বুদ্ধিসাগর চারদিকে অমঙ্গল দেখে বলল, 'রাজপুত্র, শিকারে আজ যাবেন না।'

রাজপুত্র বলল, 'কেন ?'

এই 'কেন'র উত্তর দিতে পারতেন শারদানন্দ থাকলে। তিনি ঠিক ঠিক বলে দিতে পারতেন—কি ঘটবে না ঘটবে। কিন্তু তিনি নেই।

তবু রাজপুত্রকে কেউ ঠেকাতে পারল না। রাজপুত্র অনেক লোকলস্কর নিয়ে শিকারে বের হয়ে গেল।

তারপর রাজপুত্র বনে গিয়ে অনেক শিকার করল। তাতে মন ভরল না। একটা কৃষ্ণসার হরিণ দেখে তার পিছু ধাওয়া করল। হরিণ ছুটল গভীর মহাবনে—ঘোড়া ছুটিয়ে রাজপুত্রও ছুটল তার পিছনে। এক সময়ে মুখ ফিরিয়ে দেখল—তার লোকলস্কর নেই, তারা সব নগরে ফিরে গেছে। ঠিক এই সময়ে হরিণটাও কোথায় অদৃশ্য হয়ে গেল।

রাজপুত্র তখন একা একা ফিরতে লাগল। কিছুটা এসেই একটি সরোবর। জল খাবার জন্য রাজপুত্র ঘোড়া থেকে নামল। ঘোড়াটাকে একটা গাছের সঙ্গে বেঁধে রাজপুত্র অঞ্জলি ভরে জল খেল। তারপর অত্যন্ত ক্লান্ত হয়ে একটা গাছের তলায় এসে বসল।

যেমনি বসা অমনি একটা মস্ত বাঘ হুঙ্কার দিয়ে রাজকুমারের সামনে এসে পড়ল। দড়ি ছিঁড়ে ঘোড়াটা কোথায় ছুটে পালাল। রাজকুমারও তাড়াতাড়ি কোনও রকমে একটা গাছে গিয়ে উঠল।

কিন্তু সেখানেও নিস্তার নেই। এই গাছের উপরে আগে থেকেই একটা ভালুক উঠে বসে ছিল। তার দিকে চোখ পড়তেই রাজপুত্রের বুক ধড়াস্ করে উঠল।

রাজকুমারের ভয় দেখে ভালুক বলল, 'রাজপুত্র, ভয় কর না। আজ তুমি আমার শরণাগত, তাই তোমার আমি কোনও অনিষ্ট করব না। ভালো করে গাছে উঠে বস। বাঘকে ভয় পেও না।'



ভালুকের কথা শুনে রাজপুত্রের ধড়ে প্রাণ এল, গাছের উপর ভালো করে জেঁকে বসল।

ওদিকে বাঘটাও গাছের তলা আগলিয়ে বসে রইল।

তারপর আস্তে আস্তে দিন শেষ হয়ে রাত্রি হল। রাজপুত্রের ভয়ানক ঘুম পেতে লাগল। সারাদিন ছুটোছুটি করে ভয়ানক ক্লান্ত—

ঘুম তো পাবেই। রাজপুত্র ঢুলতে লাগল। আর গাছের নীচে বাঘটার জিভ দিয়ে জল পড়তে লাগল।



ভালুক তখন রাজপুত্রকে ডেকে বলল, 'গাছ থেকে পড়ে যাবে র‍্যাজপুত্র। এস—আমার কোলে এসে ঘুমোও।'

এই কথা শুনে রাজপুত্র ভালুকের কাছে সরে গেল আর ভালুকের কোলে মাথা দিয়ে শুয়ে পড়ল। সঙ্গে সঙ্গে চোখে নামল গভীর ঘুম।

তখন গাছের তলা থেকে বাঘ বলল, 'ওহে ভালুক, এবার রাজপুত্রকে দাও নীচে ফেলে।'

ভালুক বলল, 'যে শরণাগত, তাকে এমনি করে মেরে ফেললে ভয়ানক পাপ হয়।'

বাঘ বলল, 'ভালুক, লোকটা আমাদের শত্রু। মানুষের মত খারাপ আর কেউ নেই। ও আবার যেদিন শিকার করতে আসবে সেদিন আমাদের সকলকেই মেরে ফেলবে। কেন তাকে কোলে নিয়ে সারা রাত বসে আছ? তার চেয়ে দাও ওকে টপ্ করে ফেলে —আমিও গপ্ করে খেয়ে চলে যাই।'

ভালুক একই ভাবে বলল, 'এ লোকটা যেমনি হোক, শরণাগতকে আমি ছাড়তে পারি না।'

বাঘ আর কি করে, মন খারাপ করে বসে রইল। গাছতলা ছাড়ল না।

এদিকে রাজকুমার কিছুক্ষণ ঘুমিয়ে নেবার পর জেগে উঠল। ভালুক বলল, 'রাজকুমার, এবার আমি একটু ঘুমিয়ে নিই, তুমি জেগে থাক। খবরদার, কারুর কোনও কথা শুনো না।'

ভালুক তো ঘুমোল, রাজপুত্র জেগে রইল।

বাঘ তখন আবার বলল, 'ওগো রাজকুমার, তুমি বুদ্ধিমান মানুষ —খবরদার, ওই ভালুকটাকে বিশ্বাস কর না। ও তোমাকে নখে চিরে ফেলবে। জানই তো, শাস্ত্রে আছে—যে সব জন্তুর বড় বড় নখ, তাদের বিশ্বাস করতে নেই। তাই বলছি, ভালুকটাকে দাও টপ করে ফেলে—আমিও গপ্ করে খাই। তারপর আমি চলে যাই বনে—তুমি চলে যাও নগরে।'

বাঘের কথা রাজপুত্রের মনে ধরল। কতক্ষণ আর আপদ কোলে করে গাছের উপর বসে থাকা যায়! রাজপুত্র এই ভেবে দিল ভালুককে গাছ থেকে ফেলে।

বেচারী ভালুক। যাই হোক গাছ থেকে পড়তে পড়তে কোনও রকমে সে একটা গাছের ডাল ধরে ফেলল। তারপর অকৃতজ্ঞ রাজপুত্রের দিকে চেয়ে রাগে তার সর্বাঙ্গ ফুলে উঠল। রাজপুত্র তার ভয়ঙ্কর মূর্তি দেখে ভয়ে কাঁপতে লাগল।

ভালুক বলল, 'কি পাপিষ্ঠ, এখন ভয় পাচ্ছ কেন! যাও, আজ থেকে তুমি স-সে-মি-রা এই কথা বলে বলে পিশাচ হয়ে ঘুরে বেড়াবে।'

ভালুকের অভিশাপে রাজপুত্র পিশাচ হয়ে গেল এবং স-সে-মি-রা এই কথা বলতে বলতে সারা বন ঘুরে বেড়াতে লাগল। খাদ্যাখাদ্যে বিচার নেই—একটা বর্বর পাগল।

ওদিকে রাজপুরীতে হুলুস্থুল। শিকার থেকে সবাই ফিরে এল কিন্তু রাজপুত্র তো ফেরেনি! রাজা ভাবতে বসলেন, মন্ত্রী ভাবতে বসলেন—রানী কাঁদতে লাগলেন। তারপর একদিন মন্ত্রী সেই বনে এলেন রাজপুত্রকে খুঁজতে। খোঁজাখুঁজি আর কি, রাজপুত্রকে সহজেই পাওয়া গেল। সে তখন পিশাচ হয়ে ঘুরছে আর মুখে এক কথা—যার মাথা নেই, মুণ্ড নেই, 'স-সে-মি-রা ·· স-সে-মি-রা'।

যাই হোক, রাজপুত্রকে কোনও রকমে রাজপুরীতে ফিরিয়ে আনা হল। তারপর কত বদ্যি কত ওষুধ দিল, কত তুক্‌তাক্ করা হল, রাজপুত্র সারল না। মুখে তার এক কথা—'স-সে-মি-রা।'

রাজা একদিন দুঃখ করে মন্ত্রীকে বললেন, 'হায়, এমন দুর্দিনে যদি শারদানন্দ থাকত, তা হলে রাজকুমারকে এক মুহূর্তে সারিয়ে দিত।'

শুনে মন্ত্রীর মনে আনন্দ হল কিন্তু কিছু বললেন না। কে জানে, শারদানন্দকে মন্ত্রী বাঁচিয়ে রেখেছে শুনলে রাজা আবার হয়তো মন্ত্রীর উপরেই চটে যাবেন। মন্ত্রী তাই চুপ করে রইলেন।

রাজা বললেন, 'যাক, শারদানন্দ যখন নেই আর কি করা যাবে! এখন রাজ্যে ঘোষণা করে দাও—যে আমার ছেলেকে ভাল করে দেবে তাকে অর্ধেক রাজত্ব দেব।'

রাজার কাছ থেকে বিদায় নিয়ে মন্ত্রী সোজা ঘরে ফিরলেন। শারদনান্দকে রাজার সব কথা বললেন।

শারদানন্দ বললেন, 'আপনি এক কাজ করুন। রাজাকে গিয়ে বলুন যে, আপনার মেয়ে মন্ত্রটন্ত্র কিছু জানে—সে পর্দার আড়াল থেকে রাজকুমারকে একবার দেখবে—সারান যায় কিনা।'

মন্ত্রী কিছু বুঝতে না পেরে বললেন, 'তারপর?'

শারদানন্দ বললেন, 'পর্দার আড়ালে আমি থাকব। রাজকুমারকে কেমন করে সারানো যায়—সে আমি দেখবো।'

শারদানন্দের পরামর্শ মত মন্ত্রী রাজাকে গিয়ে সব বললেন। তখন রাজা তাঁর পাত্রমিত্রদের নিয়ে রাজপুত্রকে সঙ্গে করে মন্ত্রীর বাড়িতে এলেন। যেন মন্ত্রীর বাড়িতেই রাজসভা বসে গেল। সকলের মাঝখানে বসে রাজপুত্রের মুখে সেই এক কথা—'স-সে-মি-রা।'

শারদানন্দ আগে থেকে পর্দার আড়ালে বসে ছিলেন। মস্ত পণ্ডিত মহাজ্ঞানী শারদানন্দ। তিনি রাজপুত্রের পিশাচ হয়ে যাবাব সমস্ত ঘটনা ধ্যানবলে জানতে পেরেছিলেন। রাজপুত্রের 'স-সে-মি-রা' শুনে তিনি প্রথম অক্ষর 'স' দিয়ে দু'পদ শ্লোক বললেন:

সদ্ভাবে যে বন্ধু হল, ঠকিয়ে কি লাভ তায়?<br>
কোলে যে জন ঘুমিয়ে তারে মেরে কি ফল হায়।

এই শ্লোকটি বলবার সঙ্গে সঙ্গে রাজকুমার প্রথম অক্ষর 'স' ছেড়ে বলতে লাগল, 'সে-মি-রা—সে-মি-রা।'···

তখন শারদানন্দ পর্দার আড়াল থেকে আবার ছোট একটি শ্লোক বললেন। এবার আদ্য অক্ষর হল 'সে' ঃ

সেতুবন্ধ রামেশ্বরে অথবা গঙ্গাস্নানে
ব্রহ্মহত্যা পাপ দূর হয়,
কিন্তু যে বন্ধুর সাথে শঠতা বঞ্চনা করে
তার পাপ নাহি হয় ক্ষয়।

এবার রাজপুত্র 'সে' অক্ষর ছেড়ে শুধু বলতে লাগল, 'মি-রা·· মি-রা'।

শাবদানন্দ তখন তৃতীয় শ্লোক বললেন,—তার প্রথম অক্ষর হল 'মি' ঃ

মিত্রদ্রোহী, কৃতঘ্ন ও বিশ্বাসঘাতক যেই জন,
এ তিনের মুক্তি নাই—নবকে কাটায় আজীবন।

শ্লোক শুনে রাজপুত্র 'মি' অক্ষব ছেড়ে এবার শুধু বলতে লাগল 'রা-বা-বা'।

শাবদানন্দ তখন শেষ শ্লোকটি বললেন, তার প্রথম অক্ষর হল.'বা' ঃ

রাজা তোমার ছেলের যদি সত্যিকারের সুকল্যাণ চাও
দেবতাদের পূজা কর—ব্রাহ্মণদের দান অর্ঘ্য দাও।

এবার রাজপুত্র আর কিছুই বলল না। শাপমুক্ত হয়ে চুপচাপ বসে রইল। পাত্রমিত্ররা অবাক। মন্ত্রীর মেয়ে কেমন করে এত সব জানল! রাজারও কেমন সন্দেহ হল। তিনি জোর করে সামনের পর্দাখানি সরিয়ে দিলেন। এবার দেখা গেল রাজপুরোহিত শারদানন্দকে।

সঙ্গে সঙ্গে রাজা রাজপুরোহিত শারদানন্দকে প্রণাম করলেন। তাঁর কাছে জোড় হাতে ক্ষমা চেয়ে নিলেন।

॥ 'দ্বাত্রিংশৎপুত্তলিকা' থেকে ॥



# রানী ময়নামতী

রাজা তো রাজা—মানিকচন্দ্র রাজা। তাঁব কালের বাঙলা দেশেব সুখের আর অন্ত ছিল না। যাব কোনও রকমে দিন চলে তার দুয়ারেও ছিল ঘোড়া বাঁধা। দাসী বাঁদী তসর পবে, কারও পুকুরেব জল কেউ খায় না। ছেলেরা খেলা করে সোনার ভাঁটায়। চোর নেই, বাটপাড় নেই—সোনাদানা পড়ে থাকে উঠোনের ধুলোয়।

এমন রাজার রাজ্য—সেখানে এল দক্ষিণ থেকে এক মন্ত্রী। তার লম্বা লম্বা দাড়ি। সে এসে সুখের রাজ্য একদিন ছারখার করে দিলে। বাড়িয়ে দিল প্রজাদের খাজনা। খাজনা আদায়ের দাপটে প্রজারা অস্থির। কারও বিকিয়ে গেল লাঙল-গোরু, কারও বিকিয়ে গেল দুধের ছাওয়াল। প্রজারা 'হায় হায়' করে দেশ ছেড়ে পালাতে লাগল—গাঁয়ের ক্ষেতখামার হয়ে উঠল জঙ্গল।

আর তো সয়না এ পোড়া কপাল। ছোট প্রজা বড় প্রজা সব এক হয়ে মণ্ডলের বাড়ি গেল পরামর্শ করতে—কি করে

না করে। সেখানে তারা কিছুই ঠিক করতে পারল না। গেল শিবঠাকুরের কাছে। তাদের দুঃখের কথা শিবঠাকুরের কাছে নিবেদন করে বললে—'রাজার রাজ্যে পাপ ঢুকেছে। কি করি উপায়?'

শিবঠাকুর বললেন, 'কোনও ভয় নেই—রাজা মাত্র আর ছ'মাস বাঁচবে। কিন্তু আমার এ কথা খবরদার রানী ময়না-মতীর কানে যেন না যায়। সে তন্ত্রমন্ত্র জানে—তার জোরে সে আমার কৈলাসপুরী লণ্ডভণ্ড করে দেবে।'

প্রজারা মুখ বুজে ঘরে ফিরে এল। এসে গঙ্গার ধারে আয়োজন করল ধর্মপুজোর। একদিন রবিবারে উপোস করে ধর্ম ঠাকুরের কাছে বলি দিল শ্বেত পাঁঠা। খাঁচা ভরে হাঁসপায়রা এনে হাঁসগুলোকে ছেড়ে দিল জলে, পায়রাগুলো উড়িয়ে দিল আকাশে। গঙ্গার ঘাটে ধর্মপুজোর মন্দিরে দিল ধূপ আর দীপ।

রবিবারের পুজো শেষ হল—সোমবার হল রাজার জ্বর, মঙ্গলবারে রাজা কাহিল, বুধবারে ছাড়লেন অন্নজল। সাত দিন পরে চিত্রগুপ্ত খাতা খুলে দেখলে—রাজা আর মাত্র ছ'মাস বাঁচবে। গোদা-যম নামে এক যমদূতকে সেইদিনই চিঠি লিখে দিল এই বলে যে, রাজা মানিকচন্দ্র অধার্মিক হয়ে গেছে—তার গলা আর হাত বেঁধে যমালয়ে হাজির করতে হবে। দিনে দিনে রাজার আয়ু হল ক্ষয়। এমনি করে কেটে গেল একে একে ছ'টি মাস। রানী ময়নামতী তখন স্বামীর কাছে ছিল না। রাজার অসুখের কথা কেউ তাকে জানাতেও যায়নি। ছ'মাসের শেষ মাসে রাজার যখন মর মর অবস্থা—তখন রাজার ভাই নেঙ্গা গেল ময়নামতীর কাছে খবর নিয়ে।

খবর পেয়ে ময়নামতী ছুটে এল রাজার কাছে। রাজাকে বললে, 'আমি মহাজ্ঞান মন্ত্র জানি মহারাজ—আমার কাছ থেকে সেই মন্ত্র আপনি শিখে নিন। তা হলে আপনি আর মরবেন না।'

রাজা মানিকচন্দ্র বললেন, 'আমার মন্ত্রের দরকার নেই—আমার এখুনি মরণ হোক। স্ত্রীর কাছে শেষকালে মন্ত্র শিখব?'

অতি দর্পে হত লঙ্কা। রাজা মানিকচন্দ্রও অতি দর্পে স্ত্রীর কাছ থেকে মন্ত্র শিখলেন না—মরণের দিকে এগিয়ে চললেন।

ওদিকে যমপুরীতে চিত্রগুপ্ত খাতা খুলে দেখলেন—রাজার ছ'মাসের পরমায়ু আজ শেষ। চিত্রগুপ্ত তখন ডাক দিলেন দু'জন যমদূতকে। একজনের নাম ভাড়ুয়া যম। ডেকে বললেন, 'অধার্মিক রাজা মানিকচন্দ্রকে এবার নিয়ে এস যমালয়ে।'

লোহার ডাণ্ডায় চামড়ার দড়ি বেঁধে গোদা-যম চলল মানিকচন্দ্রের রাজপুরীতে। ভাড়ুয়া যমও রাজার শিয়রের কাছে গিয়ে হাজির। বেলা তখন দুপুর। সেই ভর দুপুর বেলা ভাড়ুয়া যম রাজাকে তৃষ্ণা ছুঁড়ে মারল। যেই মারা অমনি রাজা 'জল জল' করে চীৎকার করে উঠল। ময়নামতী ছুটে এল কাছে।

রাজা বললে, 'জল দাও ময়নামতী—তেষ্টায় প্রাণ গেল।'

রানী ময়নামতী মহাজ্ঞান মন্ত্রের জোরে দেখতে পেলে—ভাড়ুয়া যম দাঁড়িয়ে আছে রাজার শিয়রে। ময়নামতী রাজাকে বললে, 'মহারাজ—এখন অন্য কোনও রানীর হাতে জল খান। আমি জল আনতে গেলেই ভাড়ুয়া যম আপনাকে নিয়ে চলে যাবে।'

রাজার কুমতি হল। রাজা বললে, 'না, তোমার হাতেই জল খাব। তা না হলে আমার তেষ্টা মিটবে না। তুমি জল আনতে যাও—আর আমাকে একটা খাঁড়া দিয়ে যাও। যমদূত এলে আমি তাকে কেটে ফেলব।'

রাজার কথামত ময়নামতী চলল জল আনতে। যেমনি ঘরের বার হওয়া অমনি সাত-সাতটা যমদূত রাজার ঘাড়ে এসে পড়ল। রাজাকে তারা বাঁধল চামড়ার দড়ি দিয়ে—তারপর লোহার ডাণ্ডা দিয়ে মারতে লাগল।

রাজা চীৎকার করে উঠল, 'ওগো তোমরা কে মারছ আমায়? একটু জল খেয়ে নিই।'

যমদূতরা বললে, 'তোমার রানী গোরক্ষনাথের বরে পেয়েছেন মহাজ্ঞান মন্ত্র। সে আমাদের একবার হাতের মুঠোয় পেলে আর আমাদের রক্ষা রাখবে না। এই বেলা তোমাকে না নিয়ে গেলে আমাদের বিপদ।' এই বলে তারা রাজাকে চামড়ার দড়ি দিয়ে বেঁধে নিয়ে চলে গেল যমালয়ে।

ময়নামতী তখন গঙ্গার তীরে—কাঁখে সোনার কলস। গঙ্গাকে ডেকে ময়নামতী বললে, 'রাজা মানিকচন্দ্র তোমায় এত দিন অনেক পুজো করেছেন। আজ তাঁকে এক কলসী জল দাও—যাতে রাজা প্রাণ পেয়ে বেঁচে ওঠেন।'

গঙ্গা বললেন, 'কলস ভরে কার জন্য জল নিয়ে যাবে ময়নামতী—তোমার স্বামী যে আর বেঁচে নেই।'

শুনে ময়নামতী ডাক পেড়ে কেঁদে উঠল—গঙ্গায় দিল ঝাঁপ। গঙ্গার কথা ঠিক কি-না জানবার জন্য সাত হাত জলের তলায় বসল যোগাসন করে। তখন দেখল—কপালের সিঁদুর তার মলিন, হাতে দুধের বরণ শাঁখা দেখল কালো হয়ে গেছে।

তারপর ময়নামতী কাঁদতে কাঁদতে চলল যমালয়ের দিকে। যেতে যেতে পথে পড়ল দুরন্ত এক নদী। এ নদী পার হতে লাগে ছ'মাস—তাতে উঠছে পাহাড় প্রমাণ ঢেউ! ময়নামতী গোরক্ষনাথের নাম স্মরণ করে নিজের পরনের শাড়ি কিছুটা ছিঁড়ে পেতে দিলে জলের ওপরে। তার ওপরে বসে ময়নামতী পার হয়ে গেল সেই দুরন্ত নদী অল্প কিছুক্ষণের মধ্যে।

নদীর ওপারে যমালয়।

ছত্রিশ কোটি যমদূত তখন বসেছে সভা করে। যেমনি তারা ময়নামতীকে দেখতে পেলে অমনি কে কোন্ দিকে ছুটে পালাল। তার মধ্যে গোদা-যম ভয়ে নিজের ঘরে গিয়ে লুকাল।

ময়নামতী ধ্যান করে বুঝতে পারল—গোদা-যম ঘরের কোণে লুকিয়ে আছে। অমনি ময়নামতী ফুলওয়ালী মালিনীর রূপ ধরে

ঢুকে গেল গোদা-যমের বাড়িতে। তাই দেখে গোদা-যম বাঁশের বেড়া ভেঙে ছুটে পালাল ঘরের কোণ থেকে। পেছনে পেছনে ময়নামতী ছুটলে 'মার মার' করে।

ময়নামতীর তাড়া খেয়ে গোদা-যম চট করে চিংড়ী মাছের রূপ ধরে জলে গিয়ে লুকাল। সঙ্গে সঙ্গে ময়নামতী ধ্যানে তা জানতে পারলে—অমনি জলে ঝাঁপ দিয়ে পড়ল প্রকাণ্ড মহিষের রূপ ধরে। তারপর গোদা-যমকে ঠেসে ধরলে জলের ভেতরে। তাতে তার ডানদিকের পাঁজরের একটা হাড়ই গেল ভেঙে। গোদা-যম তখন পুঁটি মাছ হয়ে জলের মধ্যে তর তর করে পালাতে লাগল। অমনি ময়নামতী পানকৌড়ি হয়ে তাকে তাড়া করল। গোদা-যম সঙ্গে সঙ্গে পাঁকাল মাছ হয়ে পাঁকের মধ্যে লুকিয়ে গেল। ময়নামতীও ছাড়বার মেয়ে নয়। সেও সঙ্গে সঙ্গে রাজহাঁসের রূপ ধরে পাঁক ঠুকরে চলল। আর নিস্তার নেই দেখে গোদা-যম একেবারে পাতালে গিয়ে লুকাল। পেছনে পেছনে ময়নামতীও গিয়ে হাজির। শেষ পর্যন্ত গোদা-যম ধরা পড়ে গেল। ময়নামতী তাকে চুলের মুঠি ধরে টেনে তুললে ওপরে—তাকে মারতে লাগল কিল চড় ধাক্কা। একে তো গোদা-যমের ডান পাঁজর একখানা ভেঙে গেছে—এখন ময়নামতীর মার খেয়ে আর সে তিষ্ঠোতে পারল না। চট করে পায়রার রূপ ধরে উড়ে গেল আকাশে। পেছনে ময়নামতীও ছুটল বাজপাখির রূপ ধরে। ছুটে গিয়ে ধরল পায়রার টুঁটি। তারপর সমানে চলল গোদা-যম আর ময়নামতীর পাল্লা। গোদা-যম হল ইঁদুর তো ময়না হল বেরাল। শেষকালে গোদা-যম বৈষ্ণব রূপ ধরে গোঁসাইদের মধ্যে গিয়ে মিশে গেল। অমনি ময়নামতী মাছি রূপ ধরে তাকে কামড়ে অস্থির করে তুললে।

বৈষ্ণব গোঁসাইরা বৈষ্ণব মূর্তি গোদা-যমকে দেখিয়ে বলতে লাগল, 'এ লোকটার গায়ে অত মাছি বসে কেন? নিশ্চয়ই ও অপবিত্র। দাও ওকে তাড়িয়ে!'

যেমনি তারা গোদা-যমকে তাড়া করলে অমনি ময়নামতী নিজ মূর্তি ধরে গোদা-যমের চুলের ঝুঁটি ধরে টেনে নিয়ে এল এক তে-মাথা রাস্তায়। বাঁধল তার কোমরে দড়ি। ময়নামতী হাতে নিলে একটা হেঁতালের বাড়ি। তাই দিয়ে পিটোতে পিটোতে নিয়ে চলল গোদা-যমকে। বেচারী গোদা-যম তখন মর-মর।

ময়নামতী বললে, 'আমার স্বামীকে ফিরে দাও গোদা-যম, তোমাকে আমি ছেড়ে দেব।'

গোদা-যম বললে, 'ছেড়ে দিতে আমি পারব না। তোমার স্বামী অধার্মিক হয়ে গেছল। তার আর পরমায়ু নেই।'

ময়নামতী কেঁদে উঠল, 'আমার স্বামী ফিরে দাও যম, আমার ঘর যে খালি।'

গোদা-যম কথা বললে না।

ময়নামতী তখন মহাজ্ঞান মন্ত্রবলে সমস্ত দেবতাকে ডেকে আনল—ডেকে আনল তার দেবতা গোরক্ষনাথকে। নারদ মুনি এলেন ঢেঁকিবাহনে। রামলক্ষ্মণ, পঞ্চপাণ্ডব—সবাই এসে হাজির হলেন ময়নামতীর ডাকে।

ময়নামতী ছুটে গিয়ে গোরক্ষনাথের পায়ে মাথা কুটতে লাগল। কেঁদে কেঁদে বললে, 'রক্ষা কর, রক্ষা কর গোরক্ষনাথ—যম আমার স্বামী ফিরিয়ে দিচ্ছে না।'

কিন্তু যে রাজা অধার্মিক—তাকে আর ময়নামতী ফিরে পেল না। দেবতারা তাকে আশীর্বাদ করে বর দিলেন, 'ঘরে ফিরে যাও ময়নামতী। তোমার ছেলে হবে রাজরাজেশ্বর—মহাজ্ঞানী ভুবনবিখ্যাত।'

॥ 'মানিকচন্দ্র রাজার গান' থেকে ॥



# পুনর্মিলন

এক যে ছিল সওদাগর—তার নাম ধনেশ্বর সাধু। সাধুর ছিল অনেক ধনরত্ন, ঘোড়াশালে ঘোড়া আর দুয়ারে বাঁধা হাতী। এক সময়ে সওদাগরকে ধরল জুয়াখেলার নেশায়। জুয়ায় বাজি ধরে একে একে সওদাগর তার সমস্ত ধনরত্ন হাতীঘোড়া হারাল। সর্বস্বান্ত হয়ে শেষে এক ছেলে এক মেয়ের হাত ধরে ধনেশ্বর পথে এসে দাঁড়াল। মেয়েটির নাম কাজলরেখা—ছেলের নাম রত্নেশ্বর। মেয়েটি বড়।

একদিন এক সন্ন্যাসী এসে সওদাগরকে একটি শুক পাখি আর একটি অপরূপ আংটি দিয়ে বলল, 'এই শুকটি হল ধর্মমতী শুক। এই শুকপাখির কথামত চললে তোমার সব দুঃখ ঘুচে যাবে।' এই বলে সন্ন্যাসী চলে গেল।

দুঃখের সাগরে পড়ে একদিন সওদাগর শুককে বলল, 'বল পাখি, কিসে আমার দুঃখ ঘুচবে। আমার রত্ন-মন্দির ঘর গেল, হাতী গেল, ঘোড়া গেল—জল খাওয়ার ঘটিটুকুও নেই। এখন বল, কেমন করে ছেলেমেয়ে দুটোকে বাঁচাই।'

ধর্মমতী শুক বলল, 'এবার তোমার দুঃখ শেষ হবে। তুমি বাজারে গিয়ে আংটিটা বেচে এস। সেই টাকায় আবার নৌকো গড়, বাণিজ্য করতে যাও।'

শুকের কথা মিথ্যা নয়। সাধু আংটি বেচে নৌকো গড়ল, বাণিজ্যে গেল—তারপর অনেক ধনরত্ন নিয়ে ঘরে ফিরল। টাকার দুঃখ ঘুচল সাধুর কিন্তু আর এক দুঃখ গেল না। সুন্দরী কাজলরেখার বর আর কোথাও খুঁজে পাওয়া যায় না। সওদাগর শুককে আবার একদিন মনের দুঃখের কথা খুলে বলল।

শুক বলল, 'কাজলরেখার বিয়ে হবে মরা এক রাজকুমারের সঙ্গে। ওই মেয়েকে আর ঘরে না রেখে বনবাসে দিয়ে এস। তোমার এ দুঃখ ঘুচতে এখনও অনেক দেরি।'

শুকের কথা শুনে সওদাগর 'হায় হায়' করে কাঁদতে বসল। তারপর সন্ন্যাসীর উপদেশ মনে করে একদিন শুকের কথামত নৌকো ভাসিয়ে কাজলরেখাকে বনবাসে দিতে চলল।

নৌকো চলল উজান ঠেলে। অনেক দূরে এসে দেখল এক মহাবন—জনমানবের চিহ্ন নেই। সওদাগর সেইখানে নৌকো থামিয়ে কাজলরেখাকে নিয়ে বনের মধ্যে ঢুকল। কাজলের ভয় করতে লাগল। সে ভাবতে লাগল—বাবা তাকে কোথায় নিয়ে যাচ্ছে!

বনের ভিতর দিয়ে হাঁটতে হাঁটতে তারা অনেক দূর এসে পড়ল। মাথার ওপর দুপুরের রোদ তখন ঝাঁ-ঝাঁ করছে। কাজলরেখা আর চলতে পারে না। তৃষ্ণায় তার গলা শুকিয়ে যায়। এমন সময় সামনে দেখা গেল একটা পুরানো মন্দির। তার কবাট বন্ধ। সওদাগর মেয়েকে নিয়ে সেই মন্দিরের সিঁড়ির উপর বসে পড়ল।

কাজলরেখা বলল, 'বাবা, একটু জল খাব।'

সওদাগর গেল জলের সন্ধানে। গেল তো গেলই।

কাজলরেখা চারিদিকে ঘুরে ঘুরে মন্দিরটা দেখতে লাগল। দেখতে দেখতে কবাটে লাগল তার হাতের ছোঁয়া। অমনি কবাট

খুলে গেল। কাজলরেখা মন্দিরের ভিতরটা দেখতে ঢুকল। যেই ঢোকা অমনি কবাট বন্ধ হয়ে গেল। শত টানাটানিতেও সে দরজা আর খোলে না। ভয় পেয়ে কাজলরেখা কাঁদতে লাগল।

কিছুক্ষণ পরে সওদাগর ওদিকে জল নিয়ে ফিরে এসে মন্দিরের ভেতর কাজলরেখার কান্না শুনতে পেল। দরজায় ধাক্কা দিয়ে সওদাগর ডাকল, 'কাজল, কবাট খোল।'

কে খুলবে সে কবাট! সওদাগর সেটাকে ভাঙবার চেষ্টা করল—পারল না। কাজলরেখা বন্দিনী হয়ে রইল।

সওদাগর শুধাল, 'কাজল, মন্দিরের ভেতর কি আছে?'

কাজলরেখা কাঁদতে কাঁদতে বলল, 'একজন মরা রাজকুমার—সর্বাঙ্গে তার ছুঁচ ফোটানো। তার মাথার কাছে জ্বলছে ঘিয়ের বাতি।'

তার কথা শুনে সওদাগর চমকে উঠল। মনে পড়ল শুক পাখির কথা। সওদাগর বলল, 'মাগো কাজলরেখা, ওই মরা রাজকুমার তোমার এ জন্মের স্বামী। যেমন করে পারিস—স্বামীকে তোর বাঁচিয়ে তুলিস। তুই রইলি তোর কপাল নিয়ে।' এই বলে সওদাগর মহা দুঃখে ঘরে ফিরে গেল।

কাজলরেখা সেই মরা রাজকুমারের মাথার কাছে বসে কাঁদতে লাগল।

কিছুক্ষণ পরে মন্দিরের কবাট খুলে গেল। কাজলরেখা দেখল—মন্দিরে একজন সন্ন্যাসী ঢুকছে। কাজলরেখা ছুটে গিয়ে সন্ন্যাসীর পায়ে মাথা কুটতে লাগল।

সন্ন্যাসী তাকে আশীর্বাদ করে বলল, 'তোমার কোনও ভয় নেই মা। ওই মরা রাজকুমারকে আমিই এ বনের মধ্যে এনে রেখেছি। ও জন্ম থেকেই অমনি মরে আছে—আমার মন্ত্রের জোরে ও বড়ও হয়ে উঠেছে। এখন তোমার হাতের ছোঁয়ায় ও প্রাণ পাবে।'

কাজলরেখা অবাক হয়ে সন্ন্যাসীর দিকে চেয়ে রইল।

সন্ন্যাসী কতকগুলো কি পাতা ছিঁড়ে এনেছিল। সেইগুলো কাজলরেখার হাতে দিয়ে বলল, 'তুমি রাজকুমারের গায়ের ছুঁচগুলো সব তুলে ফেল—সব শেষে তুলবে চোখের ছুঁচ। তারপর চোখে এই পাতার রস ঢেলে দেবে। তাহলেই রাজকুমার বেঁচে উঠবে। কিন্তু খবরদার, নিজে যেচে তোমার পরিচয় দিতে যেয়ো না। তাহলেই রাজকুমার আবার মরে যাবে। তোমার বাপের সেই শুক পাখিটি এসে রাজকুমারকে যতদিন না তোমার পরিচয় দেয় ততদিন তোমার দুঃখের শেষ হবে না।' এই বলে সন্ন্যাসী চলে গেল।



তারপর কাজলরেখা সন্ন্যাসীর কথামত একভাবে বসে বসে রাজকুমারের গায়ের ছুঁচ তুলতে লাগল—আহার নাই, নিদ্রা নাই। কোনদিক দিয়ে কেটে গেল সাত দিন সাত রাত। যখন দু'চোখের দু'টি ছুঁচ শুধু তুলতে বাকী, তখন কাজলরেখা গেল স্নান করতে। মনে ভাবল—স্নান করে শান্ত পবিত্র হয়ে শেষ ছুঁচ তুলে রাজকুমারের জীবন আনব।

মন্দিরের অল্প দূরে মস্ত এক সরোবর। কাজলরেখা স্নানে নামল। অমনি ঘাটে একজন লোক একটি মেয়েকে নিয়ে এসে

হাজির। সে বলল, 'আমার মেয়েটিকে দাসী রাখবে, মা? পেটের জ্বালায় ওকে বেচতে বেরিয়েছি।'



কাজলরেখা ভাবল—হায়, এক বাপ তাকে দিয়েছে বনবাসে, আর এক বাপ এসেছে অভাগী মেয়েটিকে বেচতে। মেয়েটির দুঃখে কাজলের চোখে জল এল। সে হাতের কাঁকন দিয়ে মেয়েটিকে কিনে নিল। কাঁকন দিয়ে কিনল, তাই তার নাম হল কাঁকন দাসী। কাঁকন দাসীর বাপ মেয়ে বেচে চলে গেল।

কাজলরেখা কাঁকন দাসীকে বলল, 'তুমি ওই মন্দিরের মধ্যে যাও। ওখানে একজন মরা রাজকুমার আছে—চোখে তার ছুঁচ ফোটানো। তাকে দেখে ভয় পেয়ো না। তার মাথার কাছে কতকগুলো পাতা আছে। তুমি গিয়ে তার রস করে রাখ। আমি গিয়ে চোখের ছুঁচ তুলে চোখে রস ঢেলে দেব। তাহলেই রাজকুমার বেঁচে উঠবেন।'

কাঁকন দাসীর মন কুটিল। সে মন্দিরে গিয়ে রাজকুমারের চোখের ছুঁচ তুলে ফেলল, চোখে দিলে সেই পাতার রস। অমনি রাজকুমার যেন ঘুম ভেঙে জেগে উঠল। কাঁকন দাসীকে বলল, 'মিতু

যেই হও—আজ তুমি আমায় প্রাণ দিয়েছ, তোমার চেয়ে আপন আমার আর কেউ নেই। আজ থেকে তুমি হলে আমার রানী।'

এমন সময় কাজলরেখা স্নান শেষ করে ফিরে এল। রাজকুমার তাকে দেখে জিজ্ঞাসা করল, 'এ কে!'

কাঁকন দাসী বলল, 'ওকে আমার কাঁকন দিয়ে কিনেছি—ওর নাম কাঁকন দাসী।'

শুনে কাজলরেখার কান্না পেল। তবু সন্ন্যাসীর কথা মনে করে সে নিজের পরিচয় দিল না। সেদিন থেকে কাঁকন দাসী হল রাজরানী, আর কাজল হল কাঁকন দাসী।

তারপর রাজপুত্র একদিন ফিরে চলল নিজের রাজ্যে। কাজল তাদের সঙ্গে গেল দাসীর মত। দেশে ফিরে রাজকুমারের নাম হল ছুঁচ-রাজা।

কাজলরেখা রাজবাড়িতে দাসীর মত থাকে—দাসীর মত খায়। জল তোলে, বাসন মাজে, নকল রানীর সেবা করে। তবু রানীর মন পায় না। এমনি করে দিন কাটতে থাকে।

এদিকে রাজকুমারের কেমন সন্দেহ হয়। নকল রানীর ব্যবহার বড় খারাপ—দাসী-চাকরানীর মত তার কথাবার্তা, চালচলন। আর কাজলরেখার গুণের সীমা নেই। যেমন রূপ তেমনি তার মিষ্টি স্বভাব। ওদের দুজনকে পরীক্ষা করার জন্য রাজকুমার একদিন নকল রানীকে বলল, 'আমি দেশভ্রমণে যাব—তোমার জন্য কি আনব, বল।'

নকল রানী দাসী-চাকরানীর মতই বলল, 'বেতের বাক্স, বেতের কুলো, তেঁতুল কাঠের ঢেঁকি, পিতলের নথ আর কাঁসার মল।'

রাজকুমার তো অবাক। তারপর সে কাজলরেখাকে শুধাল, 'তোমার জন্য কি আনব, বল?'

কাজল বলল, 'আমার কিছু দরকার নেই—আপনার ঘরে আমি সুখে আছি।' কিন্তু রাজকুমার খুব পীড়াপীড়ি করাতে বলল, 'তবে আমার জন্য একটা ধর্মমতী শুক কিনে আনবেন।'

রাজকুমার দেশভ্রমণে গেল। নকল রানীর জিনিস পাওয়া গেল সহজেই। কিন্তু কাজলরেখার ধর্মমতী শুক আর কোথাও পাওয়া যায় না। খুঁজে খুঁজে গেল সে ধনেশ্বর সাধুর দেশে। ঢোল শহরৎ করে জানিয়ে দিল—যত টাকা লাগে ধর্মমতী শুক তার চাই।

ধনেশ্বর সাধু সে কথা শুনে চমকে উঠল—কে চায় এই ধর্মমতী শুক! নিশ্চয়ই কাজলরেখা। সাধু রাজকুমারকে শুকপাখি দিয়ে বিদায় দিল। রাজকুমার খুশী মনে নিজের রাজ্যে ফিরে চলল।

ঘরে ফিরে রাজপুত্র মন্ত্রীর সঙ্গে যুক্তি-পরামর্শ করতে বসল। কেমন করে পাওয়া যায় রানীর আর দাসীর পরিচয়।

মন্ত্রী বলল, 'আপনি যখন ছিলেন না তখন দু'জনকেই আমি রাজ্যের কাজকর্মের কথা জিজ্ঞেস করেছি। দেখেছি—রানীর বুদ্ধি নেই, কিন্তু দাসী খুব বুদ্ধিমতী।'

রাজপুত্র ভাবতে লাগল।

মন্ত্রী বলল, 'আপনি আর একটা পরীক্ষা করুন। আপনার বন্ধুদের খেতে নেমন্তন্ন করুন। দু'জনকেই রাঁধতে দিন, কে কেমন রাঁধে তাতেই জানতে পারবেন দু'জনের গুণ।'

মন্ত্রীর কথামত রান্নার ভার পড়ল দু'জনের ওপর। যে যেমন লোক—সে তেমন রাঁধল। নকল রানী রাঁধল—চালতার টক, টক-ঝাল আর মুখ কুটকুট-করা কচু শাক। আর দুঃখিনী কাজলরেখা রাঁধল পরমান্ন, পঞ্চাশ তরকারি— দুধ ক্ষীরের ছড়াছড়ি।

ছুঁচ-রাজা সব দেখল। তারপর আবার একটা পরীক্ষা করল। লক্ষ্মী পূর্ণিমার দিন দাসী আর নকল রানীকে ডেকে বলল, 'আমার বন্ধুরা আসবে—যে যত সুন্দর করে পার আলপনা আঁক।'

নকল রানী আঁকল—কাকের ঠ্যাং, বকের ঠ্যাং, ধানের ছড়া, হাঁড়ি-পাতিল। আর কাজলরেখা আঁকল সকলের আগে বাপ-মায়ের চরণ, মঙ্গল কলস, লক্ষ্মীর পায়ের ছাপ, আর কত দেবদেবী, বিদ্যাধর, কত নদ-নদী-পর্বত। শেষে আঁকল মন্দিরের মাঝখানে সেই মরা রাজকুমার। শুধু আঁকল না নিজেকে। আলপনা এঁকে কাজল ঘিয়ের বাতি জ্বেলে দিল।

নকল রানীর আলপনা দেখা সেরে সবাই অবাক হয়ে এসে দাঁড়াল কাজলের আলপনার সামনে। সবাই বুঝতে পারল—এ কোনও ভদ্রঘরের মেয়ে না হয়ে যায় না।

তাই দেখে নকল রানী জ্বলতে লাগল আর কাজলরেখা ঘর বন্ধ করে মনের দুঃখে কাঁদতে বসল।

কান্না শুনে শুক পাখি বলল, 'কেঁদো না কাজল। তোমার দুঃখের দশ বছর কেটেছে—বাকী আরও দু' বছর। ধৈর্য ধর। তোমার দুঃখের শেষ একদিন হবেই।'

কিন্তু কোথায় দুঃখের শেষ! নকল রানীর অত্যাচাব বেড়ে গেল। সে অনেক রকম ষড়যন্ত্র করে ছুঁচ-রাজার মন বিষাক্ত কবে তুলল। মনের অশান্তিতে ছুঁচ-রাজা একদিন বিরক্ত হয়ে আদেশ দিলেন, 'যাও, দাসীকে বনবাসে দিয়ে এস।'

হায়, আবাব বনবাস! নৌকো চলল কাজলরেখাকে নিয়ে কত দেশ কত নদী পার হয়ে। কাজলরেখা চলল কাঁদতে কাঁদতে।

পথের মাঝখানে ছুঁচ-রাজার এক বন্ধু বলল, 'তোমার কান্না থামাও কন্যে। আমি তোমাকে বিয়ে করব। আমি কাঞ্চনপুরের এক কোটিপতির ছেলে। চল আমার সঙ্গে—তোমার কোনও ভয় নেই।'

কাজল বলল, 'না। রাজকুমার আমাকে বনবাসে দিতে বলেছেন—বনবাসই দাও।'

এদিকে নৌকো গিয়ে পড়ল সমুদ্রে। কিন্তু এমনি কপালের দোষ, সমুদ্রেও যেন চড়া পড়ে গেল। নৌকো চড়ায় বসে গেল।

তখন দাঁড়ি-মাঝিরা বলল, 'এই মেয়েটা পোড়াকপালী ডাইনী। ওকে এই চড়ায় রেখে পালাই চল।'

কাজলরেখাকে সেই চড়ায় নামিয়ে দিয়ে তারা চলে গেল। চড়ায় শুধু নলখাগড়ার বন। কাজলরেখা সেই নলখাগড়ার রস খেয়ে বেঁচে রইল।

একদিন খুব বড় একটা ঝড় উঠল। সেই ঝড়ের ঝাপটায় কোথা থেকে ভেসে চড়ায় এসে ঠেকল এক সওদাগরের নৌকো। সকালে ঝড় যখন থামল, তখন নৌকো থেকে বের হয়ে এল সওদাগর রত্নেশ্বর সাধু—কাজলরেখার ভাই। ছোটবেলাতেই কাজলরেখার সঙ্গে তার ছাড়াছাড়ি। তারপর বার বৎসর কেটে গেছে। ধনেশ্বর সাধু মারা গেছে—ছেলে রত্নেশ্বর এখন হয়েছে সওদাগর। রত্নেশ্বর দেখল—চরের উপরে অপরূপ এক সুন্দরী কন্যা। ভাইবোন কেউ কাউকে চিনতে পারল না। তবু সাধু রত্নেশ্বর ঘরে ফিরবার সময় দুঃখিনী কাজলরেখাকে চর থেকে উদ্ধার করে নিয়ে চলল।

ঘরে ফিরে কাজলরেখা সব চিনতে পারল। চিনতে পারল বাপের ঘরের খুঁটিনাটি সব কিছু। বাপ-মা দুজনেই মারা গেছেন। তাঁদের কথা মনে করে কাজলরেখা মনের দুঃখে মাথা কুটে কুটে কাঁদতে লাগল।

রত্নেশ্বর শুধাল, 'কার কন্যা তুমি—কোথায় তোমার ঘর। তোমার পরিচয় বল।'

কাজল কাঁদতে কাঁদতে বলল, 'আমার যে পরিচয়—আমি বলতে পারি না। বলা নিষেধ। ছুঁচ-রাজার দেশে আছে ধর্মমতী শুক—সে-ই' জানে আমার পরিচয়। তাকে যদি আনতে পার—তা হলেই জানতে পারবে সব।'

রত্নেশ্বর লোকলস্কর পাঠাল ছুঁচ-রাজার দেশে।

এদিকে ছুঁচ-রাজার তখন পাগল হতে বাকী। কাজলরেখাকে বনবাসে পাঠিয়ে তার দুঃখের সীমা নেই। নকল রানীর ব্যবহারে তার জীবন জ্বলে পুড়ে খাক্। এমন সময় শুক পাখির খোঁজে এল সওদাগর রত্নেশ্বরের লোকলস্কর। নকল রানী টাকার লোভে শুক পাখিটা কি-না-কি ভেবে বেচে দিল। রত্নেশ্বরের লোকলস্কর ফিরে চলল শুক পাখি নিয়ে। তাদের পিছনে পিছনে ছুঁচ-রাজাও চলল পাগলের মত।

তারপর সওদাগর রত্নেশ্বরের ঘরে একদিন যেন হাট বসে গেল। শুক পাখি কাজলরেখার দুঃখের কথা বলবে—সে কথা শুনবার জন্য কত লোক ছুটে এল। তারা জানত—কাজলরেখা জলপরী—সাধু রত্নেশ্বর তাঁকে সমুদ্র থেকে ধরে এনেছে। জলপরীর পরিচয় শুনবার জন্য দেশের লোক ভেঙে পড়ল। তাদের সকলের পিছনে বসে রইল ছুঁচ-রাজা।

সকলের সামনে সোনার খাঁচায় করে ধর্মমতী শুককে আনা হল। ধর্মমতী শুক তখন বলতে লাগল দুঃখিনী কাজলরেখার দুঃখের কাহিনী। বলল—কেমন করে কাজলরেখা ছুঁচ-রাজার প্রাণদান করেছে, কেমন করে কাঁকন দাসী তাকে ঠকিয়ে নিজে রানী হয়ে বসেছে। শেষকালে দিল ভাই আর বোনের পরিচয়। শুক বলল, 'আজ কাজলরেখার দুঃখের বারটি বছর শেষ হল।' এই বলে শুক স্বর্গের দিকে উড়ে চলে গেল।

রত্নেশ্বর ছুটে গিয়ে দিদির হাত মুঠা করে ধরল। দুজন দুজনের দিকে তাকিয়ে কেঁদে ফেলল।

তারপর ছুঁচ-রাজার সঙ্গে কাজলরেখার বিয়ে হয়ে গেল। দেশে ফিরে ছুঁচ-রাজা নকল রানী কাঁকন দাসীকে মাটিতে পুঁতে ফেলল।

॥ 'মৈমনসিংহ-গীতিকা' থেকে ॥



# সূয্যি মামার বিয়ে

সে এক আদ্যিকালের কথা। সূয্যি ঠাকুরের ঘুম আর কিছুতে ভাঙে না। জগত ঘুটঘুট্টি অন্ধকার—আকাশ ভরে ঝরছে না জানি কোন শ্রাবণের ধারা। জনপ্রাণী পোক্-পাখালির দু চোখ প্রায় অন্ধ, হাত-পা বন্ধ। সূর্য ওঠে না—জগত হাসে না। সূয্যি মামার ঘুম ভাঙবে—তবে জগত হাসবে। ফুল ফুটবে—পাখি ডাকবে। কিন্তু সেদিন সব ঘোর ঘোর, থম্ থম্। কে জানে আকাশের কোনখানে ছেঁড়া মেঘের কাঁথা মুড়ি দিয়ে সূয্যি মামা ঘুমোয় তো ঘুমোয়। মর্ত্যের মানুষ-জন ডাক পেড়ে সাধাসাধি করে—'গা তোলো, গা তোলো সূর্যাই'—

কত স্তব স্তুতি খোসামোদ করে বলে—

"সূর্য ওঠে কোন্ কোন্ বর্ণ।<br>
সূর্য ওঠে আগুন বর্ণ॥<br>
সূর্য ওঠে কোন্ কোন্ বর্ণ।<br>
সূর্য ওঠে রক্ত বর্ণ॥"

'গা তোলো—গা তোলো সূর্যাই।' সূয্যি ঠাকুরের ঘুম তবু ভাঙে না। নানা আয়োজন চলে ঘুম ভাঙাবার। বামুনের মেয়ে বড় বুদ্ধিমান—আগে ভাগে পৈতের সুতো কেটে রাখে চরখায়। মনে মনে বলে—ওঠ সূর্যাই বামুনের ঘরের কোণ ছুঁয়ে।

কাঁসারির মেয়ে বড় বুদ্ধিমান—সূর্য উঠলে পুজোয় বসবে, তাই সাত তাড়াতাড়ি করে রাখে পুজোর বাসন-সাজ। মনে মনে বলে—ওঠ সূর্যাই কাঁসারির ঘরের কোণ ছুঁয়ে।

দেখাদেখি মালীর মেয়ে মুনির মেয়ে ফুল তোলে—সন্ধ্যা-আহ্নিকের জোগাড় করে রাখে।

শুধু কলুর মেয়ের বড্ড রাগ—তার বুঝি সরষে শুকোয় না, তেল হয় না, ঘানি ঘোরে না। ফলে বুঝি পেট চলে না দুঃখী বাপের। ঘড়া উপুড় করে সিধে হুড় হুড় করে জল ঢালে সে কলসী কলসী—সূয্যি মামার মুখ ধোয়ার জল। বলে—"মুখ ধোও মুখ ধোও সূর্যাই। সূর্য ওঠ কলুর ঘরের কোণ ছুঁয়ে।"

মর্ত্যে ডাকাডাকি হাঁকাহাকি—নানা তুক্‌তাক্। কিন্তু সূয্যি মামা সেই যে এক ভাবে ভোঁ হয়ে ঘুমোচ্ছে, সাড়া শব্দ নেই। ওদিকে স্বর্গে সূয্যি ঠাকুরের মা ডাকে গায়ে ঠাণ্ডা চন্দনের ছিটে দিয়ে—"গা তোলো—গা তোলো সূর্যাই।" কাঁসর বাজে—করতাল বাজে ঘন ঘন। অত বাজনাবাদ্যি হুট-চাপোটে শেষ পর্যন্ত আড়মোড়া ভেঙে উঠে বসল মামা।

মা এগিয়ে দিলে তেলের বাটি—স্নানের গামছা।

মামা স্নানে চলল দুধ সায়রের দিকে—সোনার বাটিতে অগুরু চন্দন—রূপোর বাটিতে তেল। কিন্তু সূয্যি মামা বড় আলাভোলা মানুষ। মামার গামছা গেল ভেসে—তেলের বাটি নিলে কাকে।

এদিকে স্বর্গে মর্ত্যে পুজোর আয়োজন—হুড়োহুড়ি, ছুটোছুটি। কী,—না সূয্যি মামা ঘুম ভেঙে উঠেছে। ধূপের গন্ধে স্বর্গমর্ত্য একাকার। কাঁসর বাজে—ডগর বাজে—ঘণ্টা বাজে ঢং ঢং। কাঁদি কাঁদি কলা আর মণ মণ চাল, কত নৈবেদ্যের সারি। মামা একটু পেটুক। খাওয়ার আয়োজন দেখে ভারি খুশী। মামা পুজো নিতে বসল। ভেজা চুল পিঠে ছড়িয়ে বামুনের মেয়ে অর্ঘ রচনা করে। কিসানের মেয়ে ছুটে আসে ভোগের খাঁটি দুধটুকু নিয়ে। গোয়ালার

মেয়ে ছুটে আসে ঘিয়ের ভাঁড় নিয়ে। গাছের পান সুপারি নিয়ে ছুটে আসে বারুই বাড়ির মেয়ে। হায়, সূর্য না উঠলে মেয়েদের বড় জ্বালা। ধানপান শুকোয় না, কাপড় কাঁথা শুকোয় না—শুকোয় না মাথার চুল। মর্ত্যের মেয়েরা ডালি ভরে ভরে সাজায় সুয্যি মামার ঘুষ।

পুজোর ভোগ খেয়ে পেট ঠাণ্ডা করে সুয্যি মামা উঠল এবার আকাশে—অগ্নিবর্ণ। জগতে ছড়িয়ে পড়লো অঙ্গের কিরণ।

তারপর আকাশ থেকে শুনতে পেলে বুঝি মর্ত্যের মিষ্টি সুর—কারা যেন গায় তার মঙ্গল গান। মামা একটু খোসামোদপ্রিয়। আসন টলল সুয্যি মামার—মর্ত্যের দিকে মুখ করে চলতে লাগল ধীরে ধীরে।

কিন্তু থমকে এসে দাঁড়াল স্বর্গের কিনারে—মস্ত এক নদীর ধারে। বড় বড় তুফান তার খরতর স্রোত। নদীর এপারে স্বর্গ—ওপারে মর্ত্যলোক। সেই নদীতে খেয়া দেয় স্বয়ং বিশ্বকর্মা। কিন্তু তার টিকির দেখাটিও নেই ধারে পাশে কোথাও।

সুয্যি মামা হাঁক পাড়তে লাগল, "বিশাই—বিশাই হে! মর্ত্যে যাব—খেয়া পার কর।"

বিশ্বকর্মা বড় কড়া। মামার কাছ থেকে আগে পারের কড়ি গুণে নিয়ে তবে উঠতে দিলে নৌকোয়, মামা গিয়ে নৌকোর মধ্যে জেঁকে বসল। বিশ্বকর্মা নৌকো বেয়ে চলল ওপারে মর্ত্যে।

মামা নৌকোয় বসে আছে—কিছুটা অন্যমনস্ক। বোধ কার মন পড়ে আছে মর্ত্যের মানুষের মঙ্গল গানে। আলাভোলা মানুষ—মিষ্টি কথায় তুষ্ট। সুয্যি মামার এই ভাবভঙ্গী দেখে বিশ্বকর্মা রগড় দেখবার জন্য হঠাৎ বিরাট তুফানের মুখে একবার কাৎ করে দিলে নৌকোখানা। মামা আচম্বিতে গড়াগড়ি—মুখ দিয়ে বেরুল 'গেল গেল' রব। বিশ্বকর্মা নৌকো আবার সামনে নিলে। মাঝি তো নয়—স্বয়ং বিশ্বকর্মা।

সূয্যি মামা বললে, 'বুঝলাম বিশাই—তুমি দুপুরের ডাকাত।'

হাসতে হাসতে বিশাই সূয্যি মামাকে পৌঁছে দিলে মর্ত্যের তীরে। মামা তীরে উঠে তাকালে একবার চারদিকে ফ্যাল ফ্যাল করে, তারপর যেদিক থেকে ভেসে আসছে মঙ্গলগানের সুর—সেই দিকে পা চালিয়ে দিলে।

সূয্যি ঠাকুর দেখা দিয়েছে জগত আলো করে—গাঁয়ে গাঁয়ে উঠেছে তার মঙ্গল গান। সূয্যি মামা এ গাঁয়ে যান—সে গাঁয়ে যান। ঘুরে ঘুরে গান শোনেন খুশী মনে। ঘুরতে ঘুরতে থমকে দাঁড়াল এসে ছোট্ট এক অচিন নদীর ধারে।

নদীর ওপারের দিকে চেয়ে সূয্যি মামার চোখে আর পলক পড়ে না। ওপারে এক কুঁচবরণ কন্যা তার মেঘবরণ চুল। সে কোন্ অচিন গাঁয়ের দুঃখী। বামুনের মেয়ে। শাড়ির রঙে ওপার রঙীন—মলের রমঝমে বুঝি বাতাস নিঝ্ঝুম্। সূয্যি মামার সাধ হল—ওই মেয়ে সে বিয়ে করবে।

মামা নদী পার হল। কিন্তু নদী পার হয়ে সূয্যি মামা খুঁজে পায় না আর সেই কনক বরণ কন্যাকে। গাঁয়ে গাঁয়ে ঘোরে—বাড়ি বাড়ি খোঁজে। শেষ পর্যন্ত খুঁজে খুঁজে হয়রান হয়ে সূয্যিমামা সন্ধ্যাবেলা ফিরে গেল ঘরে। মুখে কথা নেই, পেটে ক্ষিদে নেই—চোখে ঘুম নেই। সূয্যি মামার মন পড়ে রইল সেই অচিন নদীর ধারে—যেখানে দেখেছিল সেই কুঁচবরণ কন্যা যার মেঘবরণ চুল।

শেষ পর্যন্ত স্বর্গ থেকে ঘটক গেল সেই অচিন মেয়ের খোঁজে। ঘটক তো ঘটক-চূড়ামণি। অসাধ্যি তার কিছুই নেই। গাঁ ঘুরে ঘুরে, বাড়ি ঢুঁড়ে ঢুঁড়ে খুঁজে বার করলে সেই কনকবরণ কন্যাকে। মেয়ের সন্ধান নিয়ে এল সূয্যি মামার বাড়িতে।

ছুটে এল পাড়াপড়শী—ছুটে এল সূয্যি ঠাকুরের মা। তারা শুধোলে, 'কি দেখলে—কি শুনলে বল ঘটক ঠাকুর।'

ঘটক বললে,

'হাত দেখলাম পাও দেখলাম দেখলাম দীঘল চুল।
প্রদীপের রোশনাইতে দেখলাম বধূর চন্দ্রমুখ।'

সূয্যি ঠাকুরের শুকনো মুখে হাসি ফুটল। স্বর্গের ঘটক-চূড়ামণির জয় জয়কার। মর্ত্যের অচিন মেয়েকে খুঁজে পেয়েছে ঘটক-চূড়ামণি। নাম তার গৌরী। তার হাজার টাকা পণ।

সূয্যি মামার বিয়ে—নানা আয়োজন, নানা ধুমধাম। ঠিক হল শুভদিন শুভলগ্ন। 'সাজ সাজ' রব পড়ে গেল স্বর্গে। আলাভোলা মানুষ মামা—সবাই ডেকে ডেকে উপদেশ দেয়, শ্বশুর বাড়ি গিয়ে কি করবে না কববে। বিশেষ করে বাসর ঘরে। সেখানে জামাই ঠকানোর জন্য সবাই ওৎ পেতে আছে। মামা সব শোনে আর ভোলে।

ওদিকে মেয়ের বাড়িতে ধুমধামের আর অন্ত নেই। মেয়ের বিয়ের জোগাড়ে গৌরীর মা একশ' খান। কোথায় সাত সমুদ্র চুঁড়ে এসেছে কোন্ বণিকের ছেলে—গৌরীর মা তার কাছ থেকে কিনে আনে গৌরীর বিয়ের চন্দন। কোথায় কোন্ সুন্দর তাঁতির ছেলে নিয়ে যায় রাজকাপড়ের পসরা—গৌরীর মা তাকে ডেকে কাপড় কেনে। কোথায় কোন্ সুন্দর মালির ছেলে নিয়ে যায় গন্ধ ভুর্ভুর্ রঙীন ফুলের সাজি। তার কাছ থেকে গৌরীর মা কেনে ফুলের মুকুট—ফুলের কঙ্কন বাজু চন্দ্রহার। তারপর বিয়ের দিনক্ষণ ঘনিয়ে আসে—মেয়ের মায়ের এক চোখে নামে জলের ধারা, এক চোখে আনন্দ। জামাই তো নয়—দুঃখী বামুনের বাড়িতে স্বয়ং সূয্যি ঠাকুর।

বিয়ের দিন সূয্যি ঠাকুর এসে পৌঁছল। পাড়াপড়শীর হুড়োহুড়ি—উলু আর শঙ্খধ্বনি। দুঃখী বামুনের ঘর আলো। গৌরীর মা গৌরীকে বললে, 'যাও জামাইকে প্রণাম করে এস।'

তারপর জ্বলে ওঠে বিয়ের প্রদীপ—ঘরের কোণে হলুদ বরণ কাপড় পরে সেজে দাঁড়ায় কলা বৌ। উলু আর শঙ্খধ্বনিতে পাড়া

ঝম্‌ঝম গম্‌গম্। তিনটে কাঠের ওপর নতুন হাঁড়ি বসিয়ে খড়ের জ্বাল দিয়ে দিয়ে তৈরী হয় পরমান্ন। বিয়ের নানা আয়োজন।

আর চারদিকে শুভলক্ষণের ছড়াছড়ি। গৌরীর কী কপাল। সূয্যি হেন বর। দেখ—তাই আম গাছ নুয়ে পড়েছে ফলের ভারে, বাঁকা তেঁতুলে তেঁতুল গাছের পাতা আর দেখা যায় না। অতটুকুন নারকোল গাছ আর কলা গাছ—তাতে নেমেছে বড় বড় কাঁদি। গৌরীর মা দেখে আর চোখে জল মোছে। সূয্যি ঠাকুর মেয়ের পণ দিয়েছে হাজার টাকা। চোখের জল মুছতে মুছতে দুঃখিনী গৌরীর মা পণের টাকা আঁচলে বাঁধে।

ওদিকে বর-কনে তখন ছাঁদনা তলায় এসেছে। উঠল উলু আর শঙ্খের রোল।

পরের দিন গৌরী যাবে শ্বশুরবাড়ি। সূয্যি ঠাকুরের নৌকো বাঁধা আছে নদীর ঘাটে—ভাঙা নাও মাদারের বৈঠা। সেখানে বাদ্যি বাজনার রোল—শানাই ধরেছে করুণ সুরের তান। আর গৌরীর দুঃখী বাপের ঘর অন্ধকার। বাজনা-বাদ্যির লেশ সেখানে নেই—চোখে শুধু জল। পিসী কাঁদে পড়শী কাঁদে—মা-বাপের তো কথাই নেই।

গৌরী ঘোরে শুধু মায়ের পেছনে পেছনে—মাত্র বারো বছরের মেয়েটি। সেই সকাল থেকে মায়ের আঁচল চেপে ধরে আছে। মায়ের মন পোড়ে ভেতরে ভেতরে। হেঁসেল ঘুরে এসে কাঁদতে বসে—হায় কে খাবে আর এই বাসি পান্তা আর মচমচে পুঁটি মাছের ভাজা! গৌরী যে খেতে বড় ভালোবাসত। মায়ের মন বলে, 'নাই বা গেল গৌরী।'

কিন্তু সূয্যি ঠাকুর বসে আছে বাইরের ঘরে—হাসিখুশী। শুভক্ষণে বাড়ি ফেরার জন্য তৈরী। সেও আর বেশী দেরি নয়।

গৌরীর মা এবার ডাক পেড়ে কাঁদতে বসে ঃ হায়, কোন নিষ্ঠুর অতিথিকে থাকতে দিয়েছে সে বাইরের ঘরে—তার সাধের গৌরীকে সে আজ ছিনিয়ে নিয়ে যাবে! টাকা নয়—কড়ি নয় যে কৌটোয় লুকিয়ে রাখবে কুঁড়ে ঘরের কোথাও।

ওদিকে গৌরী তখন সেজে বেরিয়েছে শ্বশুরবাড়ি—চোখের জলে ভেসে গেছে চন্দনের ফোঁটাগুলি।

গৌরীর মা আছাড় খেয়ে পড়ে মাটির ওপরে।

গৌরীর দুঃখী বাপ কাঁদে গামছা মুড়ি দিয়ে।

ছোট ভাইটি খেলার জিনিসগুলি নিয়ে কাঁদে ভেউ ভেউ করে।

শেষ বারের মত গৌরী ডুকরে উঠে বলে, 'মা গো! রাখবে না তোমার ঘরে?'

বাপ বলে, 'পরের ঘরের জন্য যে তোর জন্ম মা।'

মায়ের অবোধ মন বলে, 'হায়—কি কুক্ষণে নিয়েছিলাম সেই হাজার টাকা পণ।'

কাঁদতে কাঁদতে গৌরী চলল শ্বশুরবাড়ি।

দুঃখী বাপের ঘর অন্ধকার। পাড়া কাঁদে—পড়শী কাঁদে—কাঁদে মা-বাপ-ভাই।

গৌরী গিয়ে উঠল সুয্যি ঠাকুরের নৌকোয়। নৌকো ছেড়ে দিল। গৌরী কান পেতে শোনে মা-বাপ, ভাই-বোনের কান্না—দূর থেকে ভেসে ভেসে আসছে। হায়, পলকে পলকে দূরে চলে যাচ্ছে বাপের ঘর—বাপের গ্রাম। বারো বছরের ছোট্ট মেয়েটি তাকায় একবার ভয়ে ভয়ে সুয্যি ঠাকুরের মুখের দিকে—একবার মাঝিদের দিকে। নিষ্ঠুর মাঝিরা কোথায় নিয়ে চলে যাচ্ছে তাকে! কাঁদতে কাঁদতে সে মাঝিদের বললে, 'আস্তে আস্তে বাও মাঝি ভাই—আমার মা-বাপ, ভাই-বোনের কান্না একটু শুনি।'

নিষ্ঠুর মাঝিরা থামে না। ছপ্ ছপ করে পড়ে জোর বৈঠা। বাপের গাঁ পড়ে থাকে পেছনে, বাপ-মা, ভাই-বোনের কান্নার সুরও আর শোনা যায় না। আস্তে আস্তে মিলিয়ে যায় কোথায়। গুম্‌রে গুম্‌রে কাঁদে গৌরী।

সূয্যি ঠাকুর নানা কথা বলে তার কান্না থামাতে চায়—মন ভোলায় নানা মিষ্টি কথায়। কিন্তু গৌরীর মন শান্ত হয় না। কোথায় কোন অচিন দেশে যাচ্ছে সে—কি আছে সেখানে কিছুই জানে না। ভয় করে তার। অবোধ মেয়ে ভয়ে ভয়ে বললে, 'তোমার দেশে গিয়ে সূর্যাই কাপড়ের দুঃখ পাব—সেখানে কি তাঁতি আছে?'

সূয্যি ঠাকুর বললে, 'নগর জুড়ে তোমার জন্য তাঁতি বসিয়ে দেব।'

অবোধ মেয়ে আবার শুধোয়, 'আমার শাঁখা? সিঁদুর? মাথার তেল? সব যে ছিল আমার বাপের দেশে। সে দেশ বড় ভালো।'

সূয্যি ঠাকুর প্রবোধ দিয়ে বললে, 'আমি নগর জুড়ে শাঁখারী বসাব, বসাব কলু আর সিঁদুরআলা বেনে। ভয় কি তোমার?'

গৌরী বললে, 'খাব কি? চাল পাব কোথায়?'

সূয্যি ঠাকুর সান্ত্বনা দিয়ে বললে, 'দেশ জুড়ে আমি কিসান বসাব।'

এবার আসল দুঃখের কথা বলে গৌরী। কান্নায় ভেঙে পড়ে বললে, 'তোমার দেশে যাব সূর্যাই—মা বলব কাকে?'

সূয্যি ঠাকুর বললে, 'ঘরে আছে আমার মা—মা বলবে তাঁকে।'

গৌরীর কান্না থামে না। বললে, 'তোমার দেশে যাব সূর্যাই—বাবা বলব কাকে?'

সূয্যি ঠাকুর বললে, 'কেন, ঘরে আছে আমার বাবা—বাবা ডাকবে তাঁকে।'

গৌরীর মন তবু ভরে না। বললে, 'ভাই বলব কাকে? বোন বলব কাকে?'

সূয্যি ঠাকুর বললে, 'কেন, ঘরে আছে আমার ভাই-বোন—তাদের ডাকবে নিজের ভাই-বোন বলে।'

গৌরীর সে এক নতুন জীবন—বাপ-মা, ভাই-বোনের নতুন আর এক সংসার। বাংলা দেশের ছোট্ট মেয়েটি চলল নতুন সেই সংসার করতে; মন কি তবু প্রবোধ মানে! ফুঁপিয়ে ফুঁপিয়ে কাঁদে। তারপর আস্তে আস্তে কান্নার সে সুর দূরে হাওয়ায় কোথায় মিলিয়ে গেল।

॥ প্রাচীন ছড়া ॥

